ইত্যুক্তা রামমামন্ত্র্য কৃত্বা চাপি প্রদক্ষিণম্[1] ।
এবমস্ত্বিতি চৈবোক্ত্বা প্রতিজগ্মুর্যথাগতম্ ॥ ১৫ ॥
তান্ বিসৃজ্য ততো রামো বিশ্বামিত্রং মহামুনিম্ ।
গচ্ছন্নেব পুনর্ব্বাক্যং মধুরাক্ষরমব্রবীৎ ॥ ১৬ ॥
কিমেতন্মেঘসঙ্কাশং পর্ব্বতস্যাবিদূরতঃ ।
বনমাভাতি সুমহৎ কস্যেদমমরদ্যুতে[2] ॥ ১৭ ॥
আভাতি রমণীয়ং হি ঘনমেতন্মনোহরম্ ।
বিনাদিতং বল্গুবাগ্ভির্[3]নানামৃগগণান্বিতম্[4] ॥ ১৮ ॥

---

১৫। লো-টী। ইত্যুক্তা রামমামন্ত্র্য—ইত্যুক্তা রামেণোক্তাঃ। এবমস্ত্বিতি রামমুক্তা। আমন্ত্র্য গচ্ছাম ইতি নিবেদ্য প্রদক্ষিণঞ্চ কৃত্বা যথাগতং প্রতিজগ্মুরিত্যন্বয়ঃ।

---

১৫। টিপ্পনী। আমন্ত্র্য গমনায় তদাজ্ঞাং গৃহীত্বা। শিরোঃ। প্রদক্ষিণং সকলস্বদেবতাধিদৈবতস্বরূপত্বাদ্রামস্য প্রদক্ষিণকরণম্। তিঃ। আমন্ত্র্য সম্ভাষ্য।
১৭। টিপ্পনী। মেঘসঙ্কাশং কার্ষ্ণ্যান্নিবিড়ত্বাচ্চ। অমরদ্যুতে হে দেবপ্রভ মুনে।
১৮। টিপ্পনী। বিনাদিতং বিশেষেণ শব্দিতম্। বল্গুবাগ্ভির্মধুরৈ রবৈঃ।

---

তাহাদিগকে এই কথা বলিলে তাহারা রামকে [ বিদায়কালীন ] সম্ভাষণ ও প্রদক্ষিণ করিয়া 'এবমস্তু' অর্থাৎ আপনি যাহা বলিলেন তদনুযায়ী কার্য্য করিব. ইহাও বলিয়া যেরূপভাবে আগমন করিয়াছিল, [ সেইরূপ ভাবেই ] প্রতিগমন করিল ॥ ১৫ ॥

তাহাদিগকে বিদায় দিবার পর রাম গমন করিতে করিতেই মহামুনি বিশ্বামিত্রকে পুনর্ব্বার মধুরাক্ষরসমন্বিত [ এই ] বাক্য বলিলেন—॥ ১৬ ॥

পর্ব্বতের অনতিদূরে যে মেঘসদৃশ [ ঘন ও নীল ] সুবিস্তীর্ণ বন দেখা যাইতেছে, ইহার নাম কি ? হে দেবপ্রভ, এই বন কাহার ? ॥ ১৭ ॥

[ পক্ষিগণের ] মধুররবে ধ্বনিত, নানাবিধ মৃগসমন্বিত, মনোহর, সুরম্য এই বন শোভা পাইতেছে ॥ ১৮ ॥

---

১। গ-ৰ—'চাপি' ২। চ—'কস্যোভদ' । ৩। ঙ—'পক্ষি' । ৪। গ-ঙ-চ-ছ-ৰ—'-যুতম্' ।

নিঃসৃতাঃ স্ম মুনিশ্রেষ্ঠ কান্তারাল্লোমহর্ষণাৎ।
অনেনৈবাবগচ্ছামি[1] দেশোঽয়ং সুসুখোদয়ঃ[2] ॥ ১৯ ॥
সুব্যক্তশ্চাপি[3] ভবতঃ সিদ্ধাশ্রমপদং বয়ম্।
সংপ্রাপ্তা যত্র তৌ পাপৌ যজ্ঞবিঘ্নকরৌ তব ॥ ২০ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে আদিকাণ্ডে একত্রিংশঃ সর্গঃ ॥ ৩১ ॥

---

২০। লো-টী। সংপ্রাপ্তৌ যত্রেতি পাঠে বয়মাগতা ইতি শেষঃ। সংপ্রাপ্তা যত্রেতি বা পাঠঃ।

[ আদিকাণ্ডে একত্রিংশঃ সর্গঃ ॥ ৩১ ॥ ]

---

১৯। টিপ্পনী। লোমহর্ষণাৎ তাড়কয়া নির্জ্জনীকরণাদ্ধেতোর্ভয়প্রাপকাৎ কান্তারাদ্ মহারণ্যাৎ তাড়কাবনাদিত্যর্থঃ। দেশোঽয়ং সুসুখোদয়ঃ। সুসুখানাং বিমলসুখানাম্ উদয়ো যস্মিন্ সঃ। দেশোঽয়ং সুসুখোদয়ঃ অনেন বয়ং কান্তারান্নিঃসৃতা ইত্যবগচ্ছামীত্যন্বয়ঃ। যতোঽস্মিন্ দেশে বিমলঃ কশ্চিৎ সুখবিশেষোঽনুভূয়তে, অতোঽহং মন্যে উদ্বেজকাৎ তাড়কাবনাদ্ বয়ং নির্গতা ইতি নির্গলিতোঽর্থঃ। স্মেত্যার্ষম্।

২০। টিপ্পনী। ইদমপি সুব্যক্তং বয়ং ভবদাশ্রমপদং প্রাপ্তা ইতি। অত্রাপি হেতুর্দ্দেশস্য সুখাবহত্বমেব।

---

হে মুনিশ্রেষ্ঠ, এই স্থানে বিমল আনন্দের উদয় হইতেছে। ইহা দ্বারাই বুঝিতে পারিতেছি যে, আমরা লোমহর্ষণ মহারণ্য হইতে নির্গত হইয়াছি ॥ ১৯ ॥

ইহাও সুস্পষ্ট [ প্রতীতি হইতেছে ] যে, যেখানে আপনার যজ্ঞবিঘ্নকারী পাপিষ্ঠ সেই রাক্ষসদ্বয় রহিয়াছে, আমরা আপনার সেই সিদ্ধাশ্রমে আসিয়া উপস্থিত হইয়াছি ॥ ২০ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের আদিকাণ্ডে একত্রিংশ সর্গ সমাপ্ত ॥

১। চ-জ—'বাধি-', ঝ—'-ব গমিষ্যামি-'। ২। গ—'সুমুখোদয়ঃ,' ঘ-ছ-জ—'সুসুখাবহঃ'। ৩। ঝ—'ব-'।

## দ্বাত্রিংশঃ সর্গঃ

[১] অথ তস্যাপ্রমেয়স্য তদ্বনং পরিপৃচ্ছতঃ।
বিশ্বামিত্রো মহাতেজা আখ্যাতুমুপচক্রমে ॥ ১ ॥
এষ পূর্ব্বাশ্রমো রাম বামনস্য মহাত্মনঃ।
সিদ্ধাশ্রম [২] ইতি খ্যাতঃ সিদ্ধো যত্র মহাযশাঃ ॥ ২ ॥
বিষ্ণুর্ব্বামনরূপেণ তপ্যমানো মহত্তপঃ।
ত্রৈলোক্যরাজ্যে[৩]ঽপহৃতে বলিনেন্দ্রস্য রাঘব[৪] ॥ ৩ ॥

৩। লো-টী। তপ্যমানোঽভূদিতি শেষঃ।

১। টিপ্পনী। অপ্রমেয়স্য অচিন্ত্যবৈভবস্য। পরিপৃচ্ছতো মানুষভাবনয়া পূর্ব্ববৃত্তমজ্ঞাতমিব পৃচ্ছত ইত্যর্থঃ। চতুর্থ্যর্থে ষষ্ঠী। গোঃ রাঃ।

২। টিপ্পনী। বামনস্য করিষ্যমাণবামনাবতারস্য বিষ্ণোঃ পূর্ব্বাশ্রমো বামনাবতারাৎ পূর্ব্বকালে তপোযোগার্থং পরিগৃহীত আশ্রমঃ। তিঃ। মহাত্মনঃ সর্ব্বত্র পরিপূর্ণস্য। শিরোঃ। 'সিদ্ধো যত্র মহাতপাঃ' ইতি পাশ্চাত্ত্যাঃ। যত্র মহাতপা বিষ্ণুস্তপসিদ্ধো জাতঃ। তিঃ। মহাতপাঃ কশ্যপঃ হি যস্মাৎ অত্র সিদ্ধস্তপঃফলং প্রাপ্তস্তস্মাদেষ সিদ্ধাশ্রমো নাম। গোঃ রাঃ। কশ্যপস্য তপশ্চরণমুক্তং পাশ্চাত্ত্যরামায়ণে (১।২৯।১০-১৮) কিন্তু কুত্র তদভূত্তন্নোক্তম্।

৩। টিপ্পনী। বিষ্ণুর্ব্বামনরূপেণেত্যাদি। এতেন ন কেবলং বিষ্ণোর্বিষ্ণুরূপেণ কিন্তু বামনরূপেণাপ্যত্র তপশ্চরণমভূদিতি স্পষ্টম্। অতএবাশ্রমস্যাতিশয়ঃ।

অনন্তর অপরিমেয়প্রভাব রামচন্দ্র সেই বনের বৃত্তান্ত জিজ্ঞাসা করিলে মহাতেজা বিশ্বামিত্র বলিতে আরম্ভ করিলেন—॥ ১ ॥

হে রাঘব, বলিকর্ত্তৃক ইন্দ্রের ত্রৈলোক্যাধিপত্য অপহৃত হইলে, যে আশ্রমে [ইন্দ্রাদি দেবগণ কর্ত্তৃক প্রার্থিত] মহাযশাঃ বিষ্ণু বামনরূপে সুমহৎ তপশ্চরণ করিয়া সিদ্ধিলাভ করিয়াছিলেন, ইহা মহাত্মা বামনের [সেই] পূর্ব্ব আশ্রম। হে রাম, [ইহা] সিদ্ধাশ্রমনামে প্রসিদ্ধ ॥ ২-৩ ॥

১। চ—'অথ রামায় স মুনিস্তদ্বনং পরিপৃচ্ছতে'। ২। ঙ—'-মিতি'। ৩। ঙ—'-জ্যোপহৃতে'। ৪। চ-পুস্তকেঽয়ং শ্লোকো নাস্তি।

অভিভূয় হি দেবেন্দ্রং পুরা বৈরোচনির্ব্বলিঃ।
ত্রৈলোক্যরাজ্যং বুভুজে বলোন্মাদসমন্বিতঃ[1] ॥ ৪ ॥
ততো বলৌ তদা[2] যজ্ঞং যজমানে ভয়ার্দ্দিতাঃ।
ইন্দ্রাদয়ঃ সুরগণা বিষ্ণুমূচুরিহাশ্রমে ॥ ৫ ॥
বলির্বৈরোচনির্বিষ্ণো যজতেহসৌ মহাবলঃ।
কামদঃ সর্ব্বভূতানাং মহর্দ্ধিরসুরাধিপঃ[3] ॥ ৬ ॥

৪। লো-টী। অভিভূয় হি। অভিভূয় চেতি ক্বচিৎ পাঠঃ।
৫। লো-টী। যজ্ঞং যজমানে কুর্ব্বতি সতি।

৪। টিপ্পনী। বৈরোচনিঃ বিরোচনঃ প্রহ্লাদসুতস্তস্যাপত্যং বৈরোচনিঃ। ত্রৈলোক্যরাজ্যং ত্রৈলোকাধিপত্যমিত্যর্থঃ। রাজ্ঞো ভাবঃ কর্ম্ম বেতি রাজ্যম্।

৫। টিপ্পনী। যজ্ঞং যজমানে যজ্ঞং কুর্ব্বাণে। ওদনপাকং পচতীতিবৎ প্রয়োগঃ। কর্ত্রভিপ্রায়ত্বাদাত্মনেপদম্।

নম্বসুরস্য বলের্দ্দেবদ্বিষো যাগাদ্যনুপপত্তিঃ, যাগতর্পণীয়দেবতাভাবাৎ, ইন্দ্রাদীনাং তদ্দ্বেষ্যত্বাৎ। ন চ শব্দমাত্রং দেবতেতি যুক্তম্, অর্থবাদপ্রামাণ্যেন দেবতায়া বিগ্রহবত্ত্বস্যোত্তর-মীমাংসায়াং সিদ্ধান্তিতত্বাদিতি চেন্ন, কর্ম্মদেবাজানদেবভেদেন দেবানাং দ্বৈবিধ্যাৎ। তত্র যে কর্ম্মণা দেবত্বং প্রাপ্তাস্তে কর্ম্মদেবাঃ। আজানদেবাস্তু যজ্ঞমন্ত্রার্থভূতা মন্ত্রেণ নিত্যসংবদ্ধাঃ কর্ম্মদেবেভ্যঃ প্রাচীনা এব। তৎ কর্ম্মদেবানাং দ্বেষ্যত্বেহপ্যাজানদেবানাং যজ্ঞে তর্প্যত্বেন ন দোষঃ। বিঘ্নকর্ত্তারোহপ্যত্র কর্ম্মদেবা এব। যজ্ঞাদ্যধিকারাভাবোহপ্যাজানদেবানামেব স্বযষ্টব্যদেবতান্তরাভাবাৎ, কর্ম্মদেবানাং ত্বস্ত্যেব। অতএব ইন্দ্রাদীনাং যজ্ঞাদিশ্রবণং নানুপপন্নমিতি। তিঃ।

৬। টিপ্পনী। কামদঃ অভীপ্সিতপ্রদঃ।

পূর্ব্বকালে বীর্য্যোন্মত্ত বিরোচনতনয় বলি দেবরাজকে পরাভূত করিয়া ত্রিলোকাধিপত্য ভোগ করিতেছিলেন ॥ ৪ ॥

অনন্তর বলি যজ্ঞ সম্পাদন করিতে প্রবৃত্ত হইলে, ভয়পীড়িত ইন্দ্রাদি দেবগণ এই আশ্রমে বিষ্ণুকে বলিলেন—॥ ৫ ॥

হে বিষ্ণো, মহাবল বিরোচনতনয় বলি যজ্ঞানুষ্ঠানে প্রবৃত্ত হইয়াছে।

১। ক-খ—'বলোৎসেকমদা-'। ২। গ—'বলা'। ৩। খ-ঙ-জ—'মহর্ষি-'।

তং ত্বং বামনরূপেণ গত্বা ভিক্ষিতুমর্হসি।
বিক্রমাংস্ত্রীন্ মহাবাহো দাতা হি নিয়তং স তে ॥ ৭ ॥
ভিক্ষিতো[1] বিক্রমানেতাংস্ত্রীন্ বীর্য্যবলদর্পিতঃ।
পরিভূয় জগন্নাথং[2] তুভ্যং বামনরূপিণে ॥ ৮ ॥
যে হ্যেনমভিযাচন্তে লিপ্‌সমানাঃ স্বমীপ্সিতম্।
তান্[3] কামৈরীপ্সিতৈঃ সর্ব্বান্ যোজয়ত্যসুরেশ্বরঃ ॥ ৯ ॥

---

৭। লো-টী। বিক্রামন্তি এভিরিতি বিক্রমাঃ পাদত্রয়পরিমিতাঃ। অভিভূয় জগন্নাথে-ত্যাদি। স তে ত্বয়াভিভিক্ষিতো হে নাথ নিষেধকর্ত্তঃ, জগৎ জঙ্গমং সর্ব্বমভিভূয় তুভ্যং দাতা দাস্যতীতি পূর্ব্বেণান্বয়ঃ। 'জগৎ স্যাৎ পিষ্টপে ক্লীবং বায়ৌ না জঙ্গমেঽপি'তি কোষঃ। যদ্বা নিষেদ্ধারমিতি শেষঃ। তত্র হেতুমাহ—যে হ্যেনমিতি। এনং বলিম্।

---

৭-৮। টিপ্পনী। ত্রীন্ বিক্রমান্ পাদবিক্ষেপান্ পাদত্রয়পরিমিতাং ভূমিমিত্যর্থঃ। তে ত্বয়া ভিক্ষিতঃ সন্ বামনরূপিণে তুভ্যং দাতা ইত্যন্বয়ঃ। দাতেতি লুটি রূপং দাস্যতীত্যর্থঃ। নিয়তং নিশ্চিতম্। পরিভূয় জগন্নাথম্—পরিভূয় অবজ্ঞায়। তত্র হেতুর্ব্বলের্ব্বলবীর্য্যদর্পিতত্বং বিষ্ণোশ্চ বামনরূপিত্বম্। জগন্নাথং ত্বাং স্বরূপতোঽজ্ঞাত্বা প্রত্যুত প্রাকৃতং বামনমেব মত্বা অবজ্ঞাং প্রদর্শ্য ত্বৎপ্রার্থিতমত্যল্পং বস্তু বীর্য্যবলদর্পিতো বলিস্তুভ্যং প্রদাস্যতীতি ভাবঃ।

৯। টিপ্পনী। যে হ্যেনমভিযাচন্তে ইত্যাদি কামদ ইত্যস্যৈব প্রপঞ্চঃ। স্বমীপ্সিত-মিত্যস্য লিপ্‌সমানা ইত্যনেন অভিযাচন্তে ইত্যনেন চ কাকাক্ষিগোলকন্যায়েনোভয়ত্র সম্বন্ধঃ।

---

[ এই যজ্ঞে ] মহাসমৃদ্ধিসম্পন্ন এই অসুরাধিপতি [ বলি ] সর্ব্বপ্রাণীর অভীষ্ট [ বস্তু ] প্রদান করিতেছে ॥ ৬ ॥

হে মহাবাহো, তুমি বামনরূপে তাহার নিকট গমন করিয়া পাদত্রয়-পরিমিত ভূমি প্রার্থনা কর। বীর্য্যবলদর্পিত সেই বলি ত্বৎকর্ত্তৃক প্রার্থিত হইয়া জগৎস্বামী তোমাকে [ যথার্থরূপে জানিতে না পারিয়া ] অবজ্ঞা করিয়া বামনরূপী তোমাকে [ সাধারণ বামন মনে করিয়া ] নিশ্চয়ই এই পাদত্রয়-পরিমিত ভূমি প্রদান করিবে ॥ ৭-৮ ॥

যাহারা স্বাভিলষিত বস্তু লাভের প্রত্যাশায় ইহার নিকট [ গমন করিয়া স্বাভিলষিত বস্তু ] প্রার্থনা করিতেছে, অসুররাজ বলি তাহাদের সকলকেই

---

১। ঙ—'ভে'। ২। গ-ছ-ঝ—'-নাথ'। ৩। চ—'তান্'।

স ত্বং ত্রৈলোক্যরাজ্যং নো হৃতং ভূয়ো জগৎপতে।
দাতুমর্হসি নির্জ্জিত্য বিক্রমৈর্ভূরিভিস্ত্রিভিঃ ॥ ১০ ॥
অয়ং সিদ্ধাশ্রমো নাম সিদ্ধকর্ম্মা ভবিষ্যতি।
অস্মিন্[১] কর্ম্মণি সংসিদ্ধে[২] তব সত্যপরাক্রম ॥ ১১ ॥
এবমুক্তঃ সুরৈর্বিষ্ণুর্ব্বামনং রূপমাস্থিতঃ।
বৈরোচনিমুপাগম্য ত্রীনযাচত বিক্রমান্[৩] ॥ ১২ ॥

---

১০। লো-টী। ভূরিভিঃ মহর্দ্ধিভিঃ।

---

তান্ সর্ব্বান্ কামৈর্যোজয়তি—তেভ্যঃ স্বস্বেপ্সিতানি বস্তূনি প্রদায় তান্ সর্ব্বান্ সকামান্ বিদধাতীত্যর্থঃ।

১০। টিপ্পনী। বিক্রমৈঃ পাদন্যাসৈঃ ভাবপ্রধাননির্দ্দেশঃ, ন্যস্তপাদৈরিত্যর্থঃ। ভূরিভির্বৃহত্ত্বমাপাদয়দ্ভিঃ। ন্যস্তপাদান্ ক্রমশো বৃদ্ধিং প্রাপয্য তৈস্ত্রীন্ লোকানাক্রম্যাস্মভ্যং প্রতিপাদয়েতি দেবানাং বিষ্ণুসকাশে প্রার্থনা।

১১। টিপ্পনী। অয়মিত্যাদি। সিদ্ধং কর্ম্ম যস্মিংস্তাদৃশোঽয়মাশ্রমো ভূত্বা সিদ্ধাশ্রম ইতি নাম্না খ্যাতো ভবিষ্যতীত্যর্থঃ।

১২। টিপ্পনী। বামনত্বং গতো দেবকার্য্যং সংসাধয়েতি দেবৈর্বামনাবতারপ্রার্থন-সময়ে সপত্নীকঃ কাশ্যপো দিব্যবর্ষসহস্রং সুমহত্তপস্তপ্ত্বা বিষ্ণুং তুষ্টাব। বরদানোদ্যতং বিষ্ণুং

---

অভীপ্সিত কাম্য বস্তুর সহিত যোজিত করিতেছে অর্থাৎ সকলেরই কামনা পূরণ করিয়া দিতেছে ॥ ৯ ॥

হে জগৎপতে, [ তাদৃশশক্তিবিশিষ্ট ] তুমি [ ক্রমশঃ ] বর্দ্ধিত পাদ-বিক্ষেপদ্বারা [ বলিকর্ত্তৃক ] অপহৃত আমাদের ত্রৈলোক্যাধিপত্য জয় করিয়া আমাদিগকে [ তাহা ] পুনর্ব্বার প্রদান কর ॥ ১০ ॥

হে সত্যপরাক্রম, তোমার এই কার্য্য সুসম্পন্ন হইলে, [ এই আশ্রমে ] কার্য্যসিদ্ধি হইল বলিয়া ইহা ( এই আশ্রম ) সিদ্ধাশ্রম নামে বিখ্যাত হইবে ॥ ১১ ॥

দেবগণকর্ত্তৃক এইরূপ উক্ত হইয়া বিষ্ণু বামনরূপ গ্রহণপূর্ব্বক বিরোচন-তনয় বলির নিকট উপস্থিত হইয়া ত্রিপাদ ভূমি যাচ্ঞা করিলেন ॥ ১২ ॥

---

১। ক-গ-ঘ-চ-ছ-ঝ—'তস্মিন্'। ২। চ—'সিদ্ধ-'। ৩। জ—'স', গ-ঘ-ঙ—'পদ-'।

লব্ধ্বা চ ত্রীন্ ক্রমান্ বিষ্ণুঃ কৃত্বা রূপমথাদ্ভুতম্ ।
ত্রিভিঃ ক্রমৈস্তদা[১] লোকানাজহার ত্রিবিক্রমঃ ॥ ১৩ ॥
[২]একেন হি পদা কৃৎস্নাং পৃথিবীং সোঽধ্যতিষ্ঠত ।
দ্বিতীয়েনাব্যয়ং ব্যোম দ্যাং তৃতীয়েন রাঘব ॥ ১৪ ॥
[৩]তং চাসুরং বলিং [৪]কৃত্বা পাতালতলবাসিনম্ ।
ত্রৈলোক্যরাজ্যমিন্দ্রায় দদাবুদ্ধৃত্য কণ্টকম্ ॥ ১৫ ॥
তেনৈব[৫] পূর্ব্বাধ্যুষিত আশ্রমঃ পুণ্যকর্ম্মণা ।
[৬]ময়াপি ভক্ত্যা তস্যৈব বামনস্য নিষেব্যতে ॥ ১৬ ॥

'পুত্রত্বং গচ্ছ ভগবন্নদিত্যা মম চানঘ' ইতি বরং কশ্যপো যযাচে। কশ্যপপ্রার্থনেন ভগবাংস্তৎপত্ন্যাং বামনরূপমাস্থায় সমজায়তেতি বার্ত্তা পাশ্চাত্যরামায়ণে ঊনত্রিংশসর্গে। যোগেন বিষ্ণোর্বামনত্বং সমপদ্যতেত্যেতাবন্মাত্রমুক্তং রামায়ণমঞ্জর্য্যাম্ (১।১৬৬)। বিশেষজিজ্ঞাসুভির্ভারতং (সভা ৪৭ অঃ), ভাগবতং (৮।১৮-২২) বামনপুরাণঞ্চ (.৯২ অঃ) দ্রষ্টব্যানি।

১৩। টিপ্পনী। ত্রীন্ ক্রমান্ ত্রিপাদপরিমিতাং ভূমিম্। ত্রিভিঃ ক্রমৈঃ পাদত্রয়বিক্ষেপৈঃ। আজহার স্বায়ত্তীকৃতবান্। অদ্ভুতং রূপং বিশ্বরূপমিত্যর্থঃ।

১৪-১৫। টিপ্পনী। অধ্যতিষ্ঠতেত্যার্ষম্। তমিতি—এবং ক্রমত্রয়েণ জগত্রয়মাচ্ছিদ্য হৃতাধিকারং বলিং পাতালমলম্ভয়দিত্যর্থঃ। ভাগবতে কায়তৃতীয়াভ্যাং পাদাভ্যাং জগত্রয়ং সংগৃহ্য বিষ্ণুনা তৃতীয়পাদমলব্ধাবকাশং শিরসি নিবেশ্য বলিঃ পাতালং নীত ইতি জ্ঞায়তে।

---

অনন্তর ত্রিবিক্রম বিষ্ণু [বলির নিকট] ত্রিপাদপরিমিত ভূমি লাভ করিয়া অত্যদ্ভুত রূপ ধারণপূর্ব্বক ত্রিপাদবিক্ষেপে [ত্রি] লোক অধিকার করিলেন। হে রাঘব, তিনি এক পদদ্বারা সমুদায় পৃথিবী, দ্বিতীয় পদদ্বারা অবিনাশী আকাশ [এবং] তৃতীয় পদদ্বারা স্বর্গ অধিকার করিলেন ॥ ১৩-১৪ ॥

[তিনি এইরূপে হৃতরাজ্য] সেই অসুর বলিকে পাতালতলবাসী করিয়া কণ্টকোদ্ধারপূর্ব্বক ইন্দ্রকে [পুনর্ব্বার] ত্রৈলোক্যাধিপত্য প্রদান করিলেন। পুণ্যকর্ম্মা বামনই পূর্ব্বে এই আশ্রমে বাস করিতেন। আমিও সেই বামনের প্রতি ভক্তিনিবন্ধনই এই আশ্রমে বাস করিতেছি ॥ ১৫-১৬ ॥

---

১। ঝ—'ত্রিভিঃ'। ২। ঙ—'এতেন'। ৩। গ-ছ- তঞ্চ বদ্ধাঞ্জলিং,' চ-ঝ—'তঞ্চ বদ্ধ্বা,' ঙ—'তঞ্চ লব্ধ্বা বলিং। ৪। চ-জ—'বিষ্ণুঃ'। ৫। চ—'হ'। ৬। গ-ঙ—'ভক্ত্যা চ'।

[১]অত্র তৌ রাক্ষসৌ বীর যজ্ঞবিঘ্নকরৌ মম।
হন্তব্যৌ স্বেন বীর্য্যেণ ত্বয়া নরবরাত্মজ ॥ ১৭ ॥
[২]এবমেবাভিগচ্ছামঃ সিদ্ধাশ্রমপদং [৩]বয়ম্।
স্বমাশ্রমপদং [৪]রাম তবাপ্যেতদ্ যথা মম ॥ ১৮ ॥
[৫]তান্ দৃষ্ট্বা[৬]ভ্যাগতান্ [৭]দূরাৎ সিদ্ধাশ্রমনিবাসিনঃ।
প্রত্যুদ্গম্য মহাত্মানং বিশ্বামিত্রমপূজয়ন্ ॥ ১৯ ॥
প্রবিষ্টায় দদুশ্চাস্মৈ পাদ্যার্ঘ্যাসনসৎক্রিয়াম্।
রামলক্ষ্মণয়োশ্চাপি সৎক্রিয়াং প্রদদুর্দ্বিজাঃ ॥ ২০

১৮। লো-টী। মম যথা স্বমাশ্রমপদম্ আশ্রমস্থানং তথা তবেতি।

[ আদিকাণ্ডে দ্বাত্রিংশঃ সর্গঃ ॥ ৩২ ॥ ]

১৬। টিপ্পনী। 'ময়াপি ভক্ত্যা তস্যৈব বামনস্যোপভুজ্যত' ইতি পাশ্চাত্ত্যাঃ। সন্নিহিতং স্বাশ্রমং বিহায় ভবান্ কিমর্থম্ অত্র স্থিত ইত্যত্রাহ—ময়া স্বিতি। ময়া তু দেবতান্তরেষু পরত্ববুদ্ধিরহিতেন বিষ্ণুভক্ত্যা তস্য বামনস্যায়মাশ্রম উপভুজ্যতে আশ্রীয়তে। গোঃ রাঃ।

১৮। টিপ্পনী। স্বমাশ্রমপদং রামেত্যাদি। ইদমাশ্রমপদং যথা মম স্বভূতং তথা তবাপি। অত্র তে পরকীয়ত্ববুদ্ধির্মা ভূদিত্যর্থঃ।

হে বীর, হে নৃপাত্মজ, এই স্থানে আমার যজ্ঞবিঘ্নকর সেই রাক্ষসদ্বয়কে তুমি স্বীয় বীর্য্যে বিনাশ করিবে। রাম, আমরা এইরূপেই (কথাবার্ত্তা বলিতে বলিতেই) সিদ্ধাশ্রমস্থানে আসিয়া উপস্থিত হইলাম। এই আশ্রমপদ যেমন আমার, তেমন ইহা তোমারও নিজের ॥ ১৭-১৮ ॥

সিদ্ধাশ্রমনিবাসী ব্রাহ্মণগণ দূর হইতে তাঁহাদিগকে আশ্রমাভিমুখে আসিতে দেখিয়া প্রত্যুদ্গমনপূর্ব্বক মহাত্মা বিশ্বামিত্রের অভ্যর্থনা করিলেন। তিনি আশ্রমে প্রবেশ করিলে [ তাঁহারা ] পাদ্য, অর্ঘ্য ও আসনদ্বারা তাঁহার অর্চনা করিলেন, [ এবং ] রামলক্ষ্মণেরও সৎকার করিলেন ॥ ১৯-২০ ॥

১। ছ—'তত্র'। ২। ক-চ-ঝ—'এতদে-'। ৩। ঙ—'স্বয়ম্'। ৪। ঝ—'বীর'। ৫। গ-ঙ-চ-ঝ—'তং'। ৬। গ-ঙ-চ-ঝ—'-গতং'। ৭। চ—'দ্বারং'।

মুহূর্ত্তমথ[1] বিশ্রান্তৌ ততস্তৌ[2] রামলক্ষ্মণৌ।
তমূচতুর্ম্মুনিবরং বিশ্বামিত্রং কৃতাঞ্জলী ॥ ২১ ॥
অদ্যৈব দীক্ষাং প্রবিশ ভদ্রন্তে মুনিপুঙ্গব।
সিদ্ধাশ্রমোঽয়ং সিদ্ধোঽস্তু[3] সংসিদ্ধে তব কর্ম্মণি ॥ ২২ ॥
তয়োরেতদ্বচঃ শ্রুত্বা বিশ্বামিত্রো মহামুনিঃ[4]।
আবিবেশ[5] তথেত্যুক্ত্বা দীক্ষাং তদহরেব তু[6] ॥ ২৩ ॥
রামোঽপি[7] তাং তত্র নিশামুষিত্বা সহলক্ষ্মণঃ।
প্রভাতকালে চোত্থায় বিশ্বামিত্রমবন্দত ॥ ২৪ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে আদিকাণ্ডে দ্বাত্রিংশঃ সর্গঃ ॥ ৩২ ॥

---

২১। টিপ্পনী। মুহূর্ত্তং বিশ্রান্তৌ মুহূর্ত্তমাত্রেণ বিগতাধ্বশ্রমৌ সন্তৌ।

২২-২৩। টিপ্পনী। অদ্যৈব প্রবেশদিন এব কালবিলম্বে ফলাভাবাৎ। তিঃ। সিদ্ধাশ্রম-স্ত্বদ্‌যজ্ঞসিদ্ধ্যা অন্বর্থসিদ্ধসংজ্ঞোঽস্তু। গোঃ রাঃ। দীক্ষাং প্রবিশ দীক্ষিতো ভবেত্যর্থঃ। 'আস্থিতোঽস্মি মহদ্ ব্রত'মিতি বিশ্বামিত্রস্য দীক্ষিতত্বং দ্বাবিংশসর্গ উক্তম্। তচ্চ রাক্ষসেন বিঘ্নিতমিতি পুনর্দীক্ষাপ্রবেশঃ। দীক্ষাং দীক্ষানিয়মান্ আবিবেশ দীক্ষিতোঽভূদিত্যর্থঃ।

---

অনন্তর রাম ও লক্ষ্মণ মুহূর্ত্তকাল বিশ্রাম করিয়া, কৃতাঞ্জলি হইয়া সেই মুনিশ্রেষ্ঠ বিশ্বামিত্রকে বলিলেন—হে মুনিপুঙ্গব, অদ্যই আপনি [ যজ্ঞে ] দীক্ষিত হউন। আপনার কল্যাণ ( কার্য্যসিদ্ধি ) হউক। আপনার [ যজ্ঞ-কার্য্য ] সিদ্ধ হইবার পর এই সিদ্ধাশ্রম সিদ্ধ হউক অর্থাৎ সিদ্ধাশ্রমের 'সিদ্ধ' কথাটী সার্থক হউক ॥ ২১-২২ ॥

মহামুনি বিশ্বামিত্র তাঁহাদের এই বাক্য শ্রবণ করিয়া 'তাহাই হউক' বলিয়া সেই দিনই দীক্ষিত হইলেন ॥ ২৩ ॥

রামও লক্ষ্মণের সহিত সেই রাত্রি সেইস্থানে ( সিদ্ধাশ্রমে ) বাস করিয়া প্রভাতকালে উত্থানপূর্ব্বক বিশ্বামিত্রকে বন্দনা করিলেন ॥ ২৪ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের আদিকাণ্ডে দ্বাত্রিংশ সর্গ সমাপ্ত ॥

১। গ—'-মপি'। ২। চ-ঙ—'তাবুভৌ'। ৩। ঝ—'সিদ্ধাস্তু'। ৪। চ—মনাঃ। ৫। ক-ঘ-ছ-জ-ঝ—'আদিদেশ,' চ—'প্রবিবেশ'। ৬। চ—'তাং'। ৭। গ-ঙ—'-রাঘবো হি'।

## ত্রয়স্ত্রিংশঃ সর্গঃ

[১] অথার্থকালদেশজ্ঞো রামঃ সত্যপরাক্রমঃ।
কালযুক্তমিদং বাক্যং বিশ্বামিত্রমুবাচ হ ॥ ১ ॥
ভগবঞ্ শ্রোতুমিচ্ছামি কস্মিন্ কালে নিশাচরৌ।
ময়া তৌ প্রতিষেদ্ধব্যৌ যজ্ঞবিঘ্নকরৌ তব ॥ ২ ॥
রামস্যৈতদ্বচঃ[২] শ্রুত্বা[৩] বিশ্বামিত্রাদয়স্তদা।
সর্ব্বে তে মুনয়ঃ প্রীতাঃ প্রশশংসু[৪]রথা[৫]ব্রুবন্ ॥ ৩ ॥

৩। লো-টী। সপ্রশংসমথাব্রুবন্। প্রশংসাসহিতং যথা ভবতি সপ্রশংসম্। প্রশশংসুরিতি বা পাঠঃ।

১। টিপ্পনী। অর্থকালদেশজ্ঞঃ দেশকালপ্রযোজনোচিতকর্ত্তব্যতায়া বোদ্ধেত্যর্থঃ। কীদৃশেষু প্রয়োজনেষু কীদৃশেষু দেশেষু কীদৃশেষু কালেষু চ কীদৃশমাচরিতব্যং বক্তব্যং বা তজ্জ্ঞ ইতি যাবৎ। কালযুক্তং তৎকালোচিতম্।

২-৩। টিপ্পনী। প্রতিষেদ্ধব্যৌ নিবাকর্ত্তব্যৌ। বিশ্বামিত্রাদয় ইতি। অত্রাতদ্গুণসংবিজ্ঞানবহুব্রীহিণা বিশ্বামিত্রব্যতিরিক্তা মুনয ইতি বোধ্যম্, বক্ষ্যমাণে' দীক্ষাং গতো হ্যেষ মুনি'রিত্যত্রৈতদা স্বনির্দ্দেশস্যানুপপত্তের্ম্মৌনিত্বস্য সঙ্কল্পিতত্বাচ্চ।

অনন্তর দেশকালপ্রয়োজনবিৎ সত্যপরাক্রম রাম বিশ্বামিত্রকে [ তৎ ] কালোচিত এই বাক্য বলিলেন—॥ ১ ॥

হে ভগবন্, কোন সময়ে আপনার যজ্ঞবিঘ্নকারী সেই নিশাচরদ্বয়কে আমার বিতাড়িত করিতে হইবে, [ তাহা ] শুনিতে ইচ্ছা করি ॥ ২ ॥

রামের এই বাক্য শ্রবণ করিয়া তখন বিশ্বামিত্রানুযায়ী সেই সকল মুনি প্রীত হইয়া রামকে প্রশংসা করিলেন এবং বলিলেন—॥ ৩ ॥

১। ছ-জ—'তদা চ,' গ-চ—'তদা চ দেশকাল' ঝ—'উবাচ দেশকালজ্ঞো'। ২। ক-চ ছ—'-স্য তদ্বচঃ-'। ৩। ক-গ-ঝ—'-ত্বথা'। ৪। ছ—সপ্রশংসমথা-'। ৫। জ—'-র্বথা-'।

অদ্যপ্রভৃতি রাম ত্বং ষড়্রাত্রং রক্ষ তৎপরঃ।
দীক্ষাং গতো হ্যেষ মুনির্ম্মৌনং সঙ্কল্পয়িষ্যতি ॥ ৪ ॥
তেষামেতদ্বচঃ শ্রুত্বা মুনীনাং ভাবিতাত্মনাম্।
উদ্যম্য কার্ম্মুকং তস্থৌ রামস্তত্র সলক্ষ্মণঃ ॥ ৫ ॥
অনিদ্র এব[1] ষড়্রাত্রং স[2] সংরক্ষন্ মুনেঃ ক্রতুম্ ;
রাক্ষসাগমনাকাঙ্ক্ষী নিশ্চলঃ স্থাণুবৎ স্থিতঃ ॥ ৬ ॥
কালেহথাভ্যাগতে তস্মিন্ ষষ্ঠেহহনি মহাত্মনঃ।
[3]স্থাপয়াঞ্চক্রিরে বেদীং মুনয়ঃ সংশিতব্রতাঃ ॥ ৭ ॥

৮। লো-টী। সোপাধ্যায়সমাহিতা উপাধ্যায়সহিতৈর্ম্মুনিভিঃ সম্যগ্ আহিতা বিহিতা।

৪। টিপ্পনী। তৎপরঃ অনন্যকর্ম্মা সন্। মৌনং সঙ্কল্পয়িষ্যতি মৌনম্ আচরিষ্যতি। দীক্ষিতত্বাদধুনাপ্যাচরন্নেব বর্ত্ততে অতো বয়ং বদাম ইতি ভাবঃ।

৫। টিপ্পনী। ভাবিতাত্মনাং বিশুদ্ধচিত্তানাম্।

৬। টিপ্পনী। রাক্ষসগমনমাকাঙ্ক্ষতে প্রতীক্ষতে ইতি রাক্ষসগমনাকাঙ্ক্ষী।

৭। টিপ্পনী। সংশিতব্রতা ব্রতবিষয়কযত্নবন্তো ব্রতপরায়ণা ইতি যাবৎ।

রাম, তুমি আজ হইতে ছয় রাত্রি পর্য্যন্ত অনন্যকর্ম্মা হইয়া [ যজ্ঞ ] রক্ষা কর। যজ্ঞে দীক্ষিত এই মুনি ( বিশ্বামিত্র ) মৌন অবলম্বন [ করিতেছেন এবং ] করিবেন ॥ ৪ ॥

পূতচিত্ত সেই মুনিগণের এই বাক্য শ্রবণ করিয়া রাম লক্ষ্মণের সহিত সেই যজ্ঞক্ষেত্রে শরাসন উদ্যত করিয়া দণ্ডায়মান রহিলেন ॥ ৫ ॥

রাম [ লক্ষ্মণের সহিত ] রাক্ষসগণের আগমন প্রতীক্ষা করিয়া মুনি বিশ্বামিত্রের যজ্ঞ রক্ষা করিবার নিমিত্ত বিনিদ্র অবস্থায় ছয় রাত্রি স্থাণুর ন্যায় নিশ্চলভাবে দাঁড়াইয়া রহিলেন ॥ ৬ ॥

অতঃপর ষষ্ঠ দিবসে উপযুক্ত সময় উপস্থিত হইলে ব্রতনিষ্ঠ মহাত্মা মুনিগণ বেদী স্থাপনা করিলেন ॥ ৭ ॥

১। গ-ঙ—'এষ'। ২। গ-চ-ছ-জ—'সংরক্ষন্ স'। ৩। জ—'গোপ-'।

মন্ত্রাজ্যবাংশ্চ বিধিবৎ স যজ্ঞঃ সমপদ্যত[1]।
প্রজজ্বাল চ সা বেদী সোপাধ্যায়সমাহিতা[2] ॥ ৮ ॥

অথাকাশে সমভবৎ সহসৈব মহাস্বনঃ[3]।
নীলাম্বুদস্য গগনে[4] প্রাবৃষীবাভিগর্জ্জতঃ ॥ ৯ ॥
তথা মায়াং প্রকুর্ব্বাণৌ রাক্ষসাবভ্যধাবতাম্।
মারীচশ্চ সুবাহুশ্চ তয়োশ্চানুচরাস্তথা[5] ॥ ১০ ॥

৮। টিপ্পনী। মন্ত্রাজ্যবান্ মন্ত্রসহিতম্ আজ্যম্ আজ্যাহুতিস্তদ্বান্। সমপদ্যত সম্পন্নোঽভূৎ। সোপাধ্যায়সমাহিতা উপাধ্যায়ো ব্রহ্মা তৎসহিতৈঃ ঋত্বিগ্‌ভিঃ সমাহিতা সম্যক্ স্থাপিতা। 'প্রজজ্বাল ততো বেদিঃ সোপাধ্যায়পুরোহিতে'তি পাশ্চাত্যাঃ। উপাধ্যায়ো ব্রহ্মা, পুরোহিত উপদ্রষ্টা। তিঃ। উপাধ্যায়ো বিশ্বামিত্রঃ, পুরোহিতা ঋত্বিজঃ। শিরোমণি-গোবিন্দরাজৌ। বেদী প্রজজ্বাল বেদীস্থো হুতাশনঃ প্রজজ্বালেত্যর্থঃ। স্পষ্টয়তি ক্ষেমেন্দ্রঃ— 'ষষ্ঠেঽহনি মুনের্ব্বেদ্যাং জ্বলিতে জাতবেদসী'ত্যাদিনা (রামায়ণমঞ্জরী ১।১৭১)। ইদং জ্বলনং রাক্ষসাগমনজনিতোৎপাতসূচকমিতি রামানুজশিরোমণিগোবিন্দরাজাঃ।

১০। টিপ্পনী। মায়াং প্রকুর্ব্বাণৌ প্রকটীকুর্ব্বাণৌ। অনুচরাস্তথা তেনৈব প্রকারেণ মায়াং প্রকটীকুর্ব্বন্ত এব অভ্যধাবন্তেত্যর্থঃ।

মন্ত্রপাঠপূর্ব্বক [প্রদত্ত] ঘৃতাহুতিসমন্বিত সেই যজ্ঞ যথাবিধি সম্পন্ন হইতে লাগিল। উপাধ্যায় [বিশ্বামিত্র] এবং ঋত্বিগ্‌বর্গকর্ত্তৃক সুচারুরূপে স্থাপিত সেই বেদী অর্থাৎ বেদীস্থ হুতাশন [রাক্ষসাগমনজনিত উৎপাত সূচনা করিয়া] প্রজ্বলিত হইয়া উঠিল ॥ ৮ ॥

অতঃপর বর্ষাকালে গগনমণ্ডলে গর্জ্জনকারী নীল মেঘের [গর্জ্জনের] ন্যায় সহসা গগনমণ্ডলে মহান্ শব্দ [শ্রুত] হইল এবং মারীচ ও সুবাহু এই রাক্ষসদ্বয় মায়া বিস্তার করিয়া এবং সেই ভাবে [ই·] অর্থাৎ মায়া বিস্তার করিয়াই তাহাদের অনুচরবর্গও [যজ্ঞবেদী] অভিমুখে প্রধাবিত হইল ॥ ৯-১০ ॥

১। ক-ঙ—'-বর্দ্ধিত'। ২। ছ—'-ধ্যায়া সমা-'। ৩। ঙ—'-স্বনঃ'। ৪। গ-ঙ—'গমনে'। ৫। চ—'-সনু-'।

স তানাপততো দৃষ্ট্বা রুধিরৌঘপ্রবর্ষিণঃ।
উবাচ লক্ষ্মণং বাক্যং রামো[১] রাজীবলোচনঃ ॥ ১১ ॥
পশ্য লক্ষ্মণ মারীচং মহাশনিসমস্বনম্।
সপদানুগমায়ান্তং সুবাহুঞ্চ নিশাচরম্ ॥ ১২ ॥
এতাবদ্য ময়া পশ্য নীলাঞ্জনচয়োপমৌ।
অস্মিন্ ক্ষণে সমাধূতাবনিলেনাম্বুদাবিব[২] ॥ ১৩ ॥
মানবাস্ত্রং ততো রামঃ প্রগৃহ্যাস্ত্রবিশারদঃ।[৩]
মারীচোরসি চিক্ষেপ নাতিকোপসমন্বিতঃ ॥ ১৪ ॥

---

১৩। লো-টী। সমাধূতৌ সঙ্কল্পিতৌ।

---

১১। টিপ্পনী। আপতত আগচ্ছতঃ। রুধিরৌঘান্ রুধিরসমূহান্ প্রবর্ষন্তীতি রুধিরৌঘপ্রবর্ষিণঃ।

১২। টিপ্পনী। সপদানুগং সানুচরম্। মহাশনিসমস্বনমিত্যাদীনি বিশেষণানি মারীচস্য সুবাহোশ্চ।

১৩। টিপ্পনী। নীলাঞ্জনচয়োপমৌ ইত্যনেন রাক্ষসয়োঃ কার্ষ্ণ্যাতিশয়ো দ্যোতিতঃ। সমাধূতৌ সন্তাড়িতৌ নিরাকৃতাবিতি যাবৎ।

১৪। টিপ্পনী। নাতিকোপসমন্বিতঃ শত্রোর্লঘুত্বাৎ। 'চিক্ষেপ পরমক্রুদ্ধো মারীচোরসি রাঘব' ইতি পাশ্চাত্ত্যাঃ।

---

রুধিররাশি বর্ষণ করিতে করিতে তাহারা আসিতেছে দেখিয়া রাজীব-লোচন রাম লক্ষ্মণকে [ এই ] কথা বলিলেন—॥ ১১ ॥

লক্ষ্মণ, দেখ, মহাশনিনির্ঘোষসদৃশ শব্দকারী নিশাচর মারীচ ও সুবাহু অনুচরবর্গের সহিত আসিতেছে ॥ ১২ ॥

বায়ুবেগে মেঘ যেরূপ নিরাকৃত হয়, দেখ, আমি অদ্য এইক্ষণে নীল অঞ্জনরাশিসদৃশ [ কৃষ্ণবর্ণ ] এই রাক্ষসদ্বয়কে সেইরূপ নিরাকৃত করিব ॥ ১৩ ॥

---

১। ঘ ছ—'রামো বীরং'। ২। ঘ—'-দা ইব'। ৩। অতঃ পরং ঘ-ছ-পুস্তকয়োঃ 'স তেন পরমাস্ত্রেণ মানবেন সমাহিতঃ। সম্পূর্ণং যোজনশতং ক্ষিপ্তো বেগানিলেরিতঃ॥' ইত্যধিকঃ। গ-ঙ-ঝ-ঞ— পুস্তকেষু 'সমাহিত' ইত্যত্র 'সমাহত' ইতি বিপরিণমনেনান্বয়েব শ্লোকঃ। চ-পুস্তকে পুনঃ 'ক্ষিপ্তো বেগানিলেরিতঃ' ইতি বিপরিণমনেনান্বয়েব শ্লোকঃ।

স তেন শরবেগেণ নীতঃ সাগরমূর্দ্ধনি।
পপাতাচলসঙ্কাশো ভীবেপথুসমন্বিতঃ ॥ ১৫ ॥
বিচেতনং ঘূর্ণমানং মানবাস্ত্রবলেরিতম্।
মারীচং পতিতং দৃষ্ট্বা রামো লক্ষ্মণমব্রবীৎ ॥ ১৬ ॥
পশ্য লক্ষ্মণ মারীচং মানবেন সমাহতম্।
মোহয়িত্বানয়দ্দূরং ন চ প্রাণৈর্ব্যযোজয়ৎ ॥ ১৭ ॥

---

১৫। লো-টী। নীতঃ সাগরমূর্দ্ধনি ততশ্চ তীরে লঙ্কাতীরে পপাত। ভীতিপৃথুসমন্বিতঃ। পৃথুসমন্বিতঃ মহত্ত্বপরিমাণান্বিতঃ। 'পৃথুঃ স্যান্মহতি ত্রিষ্বি'তি কোষঃ।

১৬। লো-টী। ক্ষিপ্তো বেগানিলেরিতঃ। শরবেগানিলেন ঈরিতঃ প্রেরিতঃ সন্ ক্ষিপ্তঃ পতিতঃ।

১৭। লো-টী। মোহয়িত্বা দূরমনয়ৎ কর্ত্তৃ মানবাস্ত্রমিতি শেষঃ। মানবং ধর্ম্মসহিতমিতি পাঠে মানবং কর্ত্তৃপদং ধর্ম্মসহিতং ধর্ম্মযুক্তম্।

---

১৫। টিপ্পনী। সাগরমূর্দ্ধনি সমুদ্রতীরে। নীতোঽপবাহিতঃ। 'সম্পূর্ণং যোজনশতং ক্ষিপ্তঃ সাগরসংপ্লবে' ইতি পাশ্চাত্ত্যাঃ। সাগরসংপ্লবে সমুদ্রমধ্য ইতি শিরোমণিরামানুজৌ। 'পতিতে সুন্দতনয়ে মারীচে জলধেস্তটে' ইতি ক্ষেমেন্দ্রঃ ( রামায়ণমঞ্জরী ১।১৮০ )।

১৬ ১৭। টিপ্পনী। ঘূর্ণমানং ভ্রমিবিশিষ্টম্। মানবাস্ত্রবলেরিতং মানবাস্ত্রবলেন ঈরিতং সঞ্চালিতং সন্তাড়িতমিতি যাবৎ। মানবেনাস্ত্রেণ।

---

অনন্তর অস্ত্র [ বিদ্যা ] বিশারদ রাম বিশেষ কোপান্বিত না হইয়া মানবাস্ত্র গ্রহণপূর্ব্বক [ তাহা ] মারীচের বক্ষঃস্থলে নিক্ষেপ করিলেন ॥ ১৪ ॥

সেই শরবেগে পর্ব্বততুল্য [ বৃহৎকায় ] মারীচ [ যুদ্ধক্ষেত্র হইতে ] অপসারিত হইল এবং ভয় ও কম্পান্বিত হইয়া সমুদ্রতীরে পতিত হইল ॥ ১৫ ॥

মানবাস্ত্রবলে বিতাড়িত, হৃতচেতন মারীচকে ঘুরিতে ঘুরিতে [ ভূ- ] পতিত [হইতে] দেখিয়া রাম লক্ষ্মণকে বলিলেন—লক্ষ্মণ, দেখ, মারীচ মানবাস্ত্রদ্বারা অতিশয় আহত হইয়াছে। [ এই অস্ত্র মারীচকে ] মোহাপন্ন করিয়া দূরে অপসারিত করিয়াছে, কিন্তু প্রাণবিয়োগ ঘটায় নাই ॥ ১৬-১৭ ॥

---

১। জ—'ভীমবেপ-'। ২। ঘ-ঙ-জ—'বিচেতসং'। ৩। গ—'চূর্ণমানং'। ৪। ছ—'ব্যথিতং'। ৫। ঘ-ছ—'মান্ত্র-'।

ইমাংস্ত্বন্যান্[1] হনিষ্যামি সুবাহুপ্রভৃতীংস্তথা[2] ।
যজ্ঞঘ্নান্ রাক্ষসান্ ঘোরান্ রুধিরামিষভোজনান্ ॥ ১৮ ॥
প্রগৃহ্যাস্ত্রমথো দিব্যমাগ্নেয়ং রঘুনন্দনঃ ।
সুবাহূরসি চিক্ষেপ স বিদ্ধো ন্যপতদ্ ভুবি ॥ ১৯ ॥
অন্যান্যপি চ বায়ব্যমস্ত্রমাদায় রাঘবঃ ।
নিজঘান স রক্ষাংসি মুনীনাং বর্দ্ধয়ন্ মুদম্[3] ॥ ২০ ॥
এবং হত্বা স রক্ষাংসি তত্র রামো মহাযশাঃ ।
সমেত্য মুনিভিঃ সর্ব্বৈর্বিশ্বামিত্রাদিভিস্তদা[4] ॥ ২১ ॥
পূজিতোঽভিষ্টুতশ্চৈব জয়েন চ সভাজিতঃ ।
বিস্মিতাশ্চাভবন্ সর্ব্বে মুনয়ো রামকর্ম্মণা ॥ ২২ ॥

---

১৯। টিপ্পনী। অথো অথ। ইদমুক্তেত্যর্থঃ।

২০। টিপ্পনী। অনুযায়িনো রাক্ষসা লক্ষ্মণেন হতা ইত্যধ্যাত্মরামায়ণে ( ১।৫।৮ )।

২২। টিপ্পনী। এবমিতি। রক্ষাংসি হত্বা স্থিত ইত্যর্থঃ। মুনিভিঃ সমেত্য সংগত্য। জয়েন জয়শব্দেন সভাজিত আনন্দিতঃ। 'অথ দ্বে আনন্দনসভাজনে। আপ্রচ্ছনম্' ইত্যমরঃ।

---

রুধিরমাংসভোজী যজ্ঞনাশক সুবাহু প্রভৃতি ভয়ঙ্কর অন্য এই রাক্ষসদিগকেও আমি [ এক্ষণে ] সংহার করিব ॥ ১৮ ॥

অতঃপর রঘুনন্দন দিব্য আগ্নেয়াস্ত্র গ্রহণ করিয়া সুবাহুর বক্ষঃস্থলে নিক্ষেপ করিলেন। [ অস্ত্র- ] বিদ্ধ হইয়া সে ভূমিতে নিপতিত হইল ॥ ১৯ ॥

রাম বায়ব্যাস্ত্র গ্রহণ করিয়া মুনিদিগের হর্ষবর্দ্ধনপূর্ব্বক অন্য রাক্ষসদিগকেও নিহত করিলেন ॥ ২০ ॥

মহাযশাঃ রাম সেই যজ্ঞক্ষেত্রে এইভাবে রাক্ষসদিগকে বধ করিবার পর, বিশ্বামিত্র প্রভৃতি সকল মুনি মিলিত হইয়া তখন তাঁহাকে অর্চ্চিত,

---

১। জ—'এবং ত্বন্যান'। ২। ক-ঘ-চ-ছ-ঝ—'তীন্ রুষা', জ—'তীন্ ক্রমাৎ'। ৩। ঘ-ছ—'বলঃ'।
৪। স-ঙ—'সার্দ্ধং বিশ্বা-'।

তস্মিন্ যজ্ঞে সমাপ্তেঽথ[১] বিশ্বামিত্রো মহাযশাঃ ।
দৃষ্ট্বাশ্রমং কৃতক্ষেমং কাকুৎস্থমিদমব্রবীৎ ॥ ২৩ ॥
কৃতার্থোঽস্মি মহাবাহো কৃতং গুরুবচস্ত্বয়া ।
সিদ্ধাশ্রমপদং চেদং ভূয়ঃ সিদ্ধতরং কৃতম্ ॥ ২৪ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে আদিকাণ্ডে ত্রয়স্ত্রিংশঃ সর্গঃ ॥ ৩৩ ॥

---

২৩। লো-টী। কৃতক্ষেমং কৃতং ক্ষেমং যস্য কৃতকল্যাণং রামম্ আশ্রমং কৃতক্ষেমং বা।

[ আদিকাণ্ডে ত্রয়স্ত্রিংশঃ সর্গঃ ॥ ৩৩ ॥ ]

---

২৩। টিপ্পনী। কৃতক্ষেমং কৃতং ক্ষেমং কুশলং যত্র তং নিরাপদমিতি যাবৎ। সিদ্ধাশ্রমপদঞ্চেত্যাদি। অত্রাশ্রমে পূর্ব্বং বিষ্ণুনা সিদ্ধিলাভঃ কৃতঃ। অতোঽয়মেকদা সিদ্ধঃ সঞ্জাতঃ। অধুনা মৎকার্য্যসংসিদ্ধেঃ পুনরপি সিদ্ধঃ সঞ্জায়তে। অত উক্তং সিদ্ধতরং কৃতমিতি। 'সিদ্ধাশ্রমমিদং সত্যং কৃতং বীর মহাযশ' ইতি পাশ্চাত্যাঃ ( ১।৩০।২৬ )। সত্যং কৃতম্ অন্বর্থনামকং কৃতমিতি রামানুজঃ।

---

স্তুত ও জয়শব্দে আনন্দিত করিলেন। রামের [ এই অলৌকিক ] কার্য্যে মুনিগণ বিস্মিত হইয়াছিলেন ॥ ২১-২২ ॥

অনন্তর সেই যজ্ঞ সমাপ্ত হইলে মহাযশাঃ বিশ্বামিত্র আশ্রম কল্যাণযুক্ত অর্থাৎ নিরাপদ্ করা হইয়াছে দেখিয়া রামকে এই কথা বলিলেন—॥ ২৩ ॥

হে মহাবাহো, আমি কৃতার্থ হইয়াছি। তুমি গুরুবাক্য পালন করিয়াছ এবং এই সিদ্ধাশ্রমস্থানটী পুনর্ব্বার [ সিদ্ধিযুক্ত করিয়া ] অধিকতর সিদ্ধিসম্পন্ন করিয়াছ ॥ ২৪ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের আদিকাণ্ডে ত্রয়স্ত্রিংশ সর্গ সমাপ্ত ॥

* ১। গ—'-প্তে চ,' ঘ—'প্তে তু'।

## চতুস্ত্রিংশঃ সর্গঃ

অথ তৌ[1] রজনীং তত্র কৃতার্থৌ রামলক্ষ্মণৌ।
উষতুর্ম্মুদিতৌ বীরৌ মুনিভিঃ প্রতিপূজিতৌ ॥ ১ ॥
প্রভাতায়াঞ্চ[2] শর্ব্বর্য্যাং কৃতপৌর্ব্বাহ্নিক[3]ক্রিয়ৌ।
বিশ্বামিত্রমৃষীংশ্চান্যান্ রাঘবাবভ্যবন্দতাম্[4] ॥ ২ ॥
অভিবাদ্য মুনীন্ সর্ব্বাংস্তাংশ্চ তাবমরদ্যুতী[5]।
[6]ঊচতুর্ম্মধুরোদারভাষিণৌ রঘুনন্দনৌ ॥ ৩ ॥
ইমৌ[7] দ্বৌ[8] মুনিশার্দ্দূল কিঙ্করৌ সমুপস্থিতৌ।
আজ্ঞাপয় যথেষ্টং নৌ পুনঃ[9] কিং করবাবহৈ[10] ॥ ৪ ॥

৪। লো-টী। ইমৌ দ্বৌ আবাম্। ইমৌ স্ব ইতি পাঠে সমুপস্থিতাবাবাং স্বঃ ভবাবঃ।

২। টিপ্পনী। কৃতার্থৌ কৃতঃ অর্থঃ প্রয়োজনং যযোস্তৌ। সাধিতমুনিপ্রয়োজনৌ ইতি শিরোমণিঃ। কৃতপৌর্ব্বাহ্নিকক্রিয়ৌ কৃতপ্রাতঃকৃত্যৌ।

৩। টিপ্পনী। মধুরঞ্চ উদারং সরলঞ্চ ভাষেতে ইতি মধুরোদারভাষিণৌ।

অনন্তর কৃতকৃত্য বীর্য্যশালী রাম ও লক্ষ্মণ মুনিগণকর্ত্তৃক সৎকৃত হইয়া হৃষ্টমনে সেই আশ্রমে রাত্রি বাস করিলেন ॥ ১ ॥

রজনী প্রভাত হইলে রাম ও লক্ষ্মণ প্রাতঃকৃত্য সমাপন করিয়া বিশ্বামিত্রকে এবং অন্য ঋষিগণকে নমস্কার করিলেন ॥ ২ ॥

দেবপ্রভ, মধুর ও সরলভাষী রঘুনন্দনদ্বয় সেই সকল মুনিকে প্রণাম করিয়া বলিলেন্—হে মুনিশার্দ্দূল, আমরা এই দুইটী কিঙ্কর উপস্থিত আছি, [ আমরা ] পুনর্ব্বার কি করিব [ তাহা ] যথেচ্ছভাবে ( নিঃসঙ্কোচে ) আজ্ঞা করুন ॥ ৩-৪ ॥

১। জ—'তাং'। ২। ঘ-জ-ঝ—'-স্তু'। ৩। ঘ—'-পূর্ব্বা-'। ৪। গ—'নন্দ-' ৮ ৫। ঘ-ছ—'তৌ পরম-'। ৬। ঙ—'ঊষ-'। ৭। ঙ—'তৌ,' চ-ঝ—'তে,' ঘ-ছ—'স্বো'। ৮। ঘ—'মব-'। ৯। জ—'ব্রূহি'। ১০। ক-গ-ঘ-চ-ছ-জ-ঝ—'হে'।

এবমুক্তাস্ততস্তাভ্যামৃষয়স্তে তপোধনাঃ ।
বিশ্বামিত্রং পুরস্কৃত্য রামং বচনমব্রুবন্ ॥ ৫ ॥
মৈথিলস্য রঘুশ্রেষ্ঠ জনকস্য ভবিষ্যতি ।
যজ্ঞঃ পরমধর্ম্মিষ্ঠো[১] যাস্যামস্তত্র বৈ বয়ম্ ॥ ৬ ॥
ত্বঞ্চাপি নরশার্দ্দূল সহাস্মাভির্গমিষ্যসি ।
রত্নং মহাদ্ভুতং[২] তত্র ধনুস্তদ্[৩] দ্রষ্টুমর্হসি ॥ ৭ ॥
প্রাগ্‌দত্তং কিল তত্তস্য ন্যাসভূতং মহদ্ধনুঃ[৪][৫] ।
দেবাসুরে[৬] তদা যুদ্ধে বৃত্তে[৭] দেবৈঃ সবাসবৈঃ ॥ ৮ ॥

---

৬। লো-টী। পরমধর্ম্মিষু তিষ্ঠতীতি পরমধর্ম্মিষ্ঠঃ। পরমধার্ম্মিকানুষ্ঠেয় ইত্যর্থঃ পরমধর্ম্মজনকো বা।

৮। লো-টী। বৃত্তে অতীতে।

---

৪। টিপ্পনী। মুনিশার্দ্দূলেত্যেকবচনং সামান্যাভিপ্রায়েণ। যথেষ্টং যথাভিলষিতম্।

৫। টিপ্পনী। বিশ্বামিত্রং পুরস্কৃত্য কৃতবিশ্বামিত্রানুমতিকা ইতি যাবৎ। তিঃ। তদনুজ্ঞাং লব্ধ্বা। যদ্বা বিশ্বামিত্রপ্রমুখা মুনয় ইত্যর্থঃ। গোঃ রাঃ।

৬। টিপ্পনী। পরমধর্ম্মিষ্ঠঃ অতিশয়িতধর্ম্মোৎপাদকঃ। শিরোঃ। অতিশয়েন ধর্ম্মবান্ ভগবৎকৈঙ্কর্য্যরূপত্বেন কাম্যনিত্যাভ্যামুৎকৃষ্ট ইত্যর্থঃ। গোঃ রাঃ।

৭। টিপ্পনী। ধনুঃ ধনুরূপং রত্নং শ্রেষ্ঠং বস্তু। ধনুরিদং শৈবমাসীদিতি রামায়ণ-মঞ্জর্য্যাম্ ( ১।১৮৪-১৮৫ ) অধ্যাত্মরামায়ণে চ ( ১।৫।১৩ )।

---

সেই তপোধন ঋষিবৃন্দ রাম ও লক্ষ্মণকর্ত্তৃক এইরূপে কথিত হইয়া বিশ্বামিত্রকে পুরোবর্ত্তী করত অর্থাৎ তাঁহার অনুমতি গ্রহণ করিয়া রামকে [ এই ] বাক্য বলিলেন—॥ ৫ ॥

হে রঘুশ্রেষ্ঠ, মিথিলাধিপতি জনকের অতিশয় ধর্ম্মজনক [ এক ] যজ্ঞ [ অনুষ্ঠিত ] হইবে, সেই স্থানে আমরা গমন করিব ॥ ৬ ॥

হে নরশ্রেষ্ঠ, তুমিও আমাদিগের সহিত গমন করিবে। সেই স্থানে

---

১। ঘ-ছ—'ইতস্তত্র যাস্যামহে'। ২। ঙ—'মহদ্ভুতং'। ৩। চ—'ধনুঃ-'। ৪। গ-ঙ—'মহাধনুঃ'। ৫। অতঃ পরং গ-ঙ—পুস্তকয়োঃ 'অপ্রমেয়ং বলং ঘোরং নিমেঃ পরমভাস্বরম্' ইত্যধিকঃ। ৬। চ—'সুরৈঃ-'। ৭। ঘ-চ—'তথা'।

তন্ন দেবা ন গন্ধর্ব্বা ন যক্ষোরগরাক্ষসাঃ।[1]
সমাপূরয়িতুং শক্তাঃ কুত এবেতরে জনাঃ ॥ ৯ ॥
ধনুষঃ সারতাং তস্য জিজ্ঞাসন্তো নরাধিপাঃ।
ন শেকুরাতোলয়িতুমপি পূরয়িতুং কুতঃ[2] ॥ ১০ ॥
তদ্ধনুর্নরশার্দ্দূল মৈথিলস্য[3] মহাত্মনঃ।
যজ্ঞে[4] দ্রক্ষ্যসি কাকুৎস্থ সহাস্মাভিরিতো গতঃ ॥ ১১ ॥

---

৮। টীপ্পনী। পাশ্চাত্ত্যরামায়ণে ধনুর্বিদং প্রার্থিতৈর্দেবৈর্জনকায় প্রদত্তম (১৷৩১৷১২)। পাদ্মে কৌর্ম্মে চেদং স্বয়ং শিবেন জনকায় প্রদত্তম্। তথা চ পদ্মপুরাণবচনং 'চাপং শম্ভোর্দ্দয়াদত্তমি'ত্যাদি। কূর্ম্মপুরাণবচনমপি 'প্রীতশ্চ ভগবানীশস্ত্রিশূলী নীললোহিতঃ। প্রদদৌ শক্রনাশার্থং জনকায়াদ্ভুতং ধনুঃ॥' ইতি। ন্যাসভূতং দত্তং ন্যাসরূপেণ দত্তমিত্যর্থঃ।

৯। টিপ্পনী। সমাপূরয়িতুং বাণক্ষেপযোগ্যজ্যাযোজনেন সম্যক্ পূর্ণং কর্ত্তুম্ অধিজ্যং সম্পাদয়িতুমিত্যর্থঃ।

১০। টিপ্পনী। সারতাং বীর্য্যম্। জিজ্ঞাসন্তঃ জিজ্ঞাসমানাঃ। পরস্মৈপদমার্ষম্। পূরয়িতুং জ্যয়েতি শেষঃ।

---

ধনুঃস্বরূপ অতিঅদ্ভুত [একটি] রত্ন রহিয়াছে, তাহা দর্শন করা তোমার কর্ত্তব্য ॥ ৭ ॥

শোনা যায়, পূর্ব্বকালে দেবাসুরসংগ্রাম শেষ হইলে পর, ইন্দ্রের সহিত দেবগণ সেই বৃহৎ ধনু ন্যাসস্বরূপ তাঁহাকে (জনককে) প্রদান করিয়াছিলেন ॥ ৮॥

দেবগণ, গন্ধর্ব্বগণ, যক্ষগণ, উরগগণ এবং রাক্ষসগণ [কেহই] সেই ধনু জ্যাযুক্ত করিতে সমর্থ নহেন। সাধারণ মানুষ [তাহা] কোথা হইতে পারিবে? ॥ ৯ ॥

সেই ধনুর সারবত্তা পরিজ্ঞাত হইতে ইচ্ছা করিয়া নৃপতিগণ তাহা উত্তোলন করিতেও সমর্থ হয়েন নাই। জ্যাযোজনা করিতে কোথা হইতে [সমর্থ হইবেন]? ॥ ১০ ॥

হে নরশ্রেষ্ঠ, হে কাকুৎস্থ, আমাদের সহিত এই স্থান হইতে গমন করিয়া মহাত্মা মিথিলরাজের যজ্ঞে সেই ধনু দর্শন করিবে ॥ ১১ ॥

১। ঝ—'যক্ষা ন চ'। ২। ঙ—নাশকুঃ'। ৩। গ ঙ—'জনকস্য'। ৪। ক-ছ জ—'যজ্ঞে'

তথেত্যুক্ত্বা ততো রামঃ প্রযাতুমুপচক্রমে।
বিশ্বামিত্রপুরোগৈস্তৈর্মহর্ষিভিরুদারধীঃ ॥ ১২ ॥
বিশ্বামিত্রো১হথ ভগবানামন্ত্র্য বনদেবতাঃ।
উবাচেদং ততো বাক্যং যিযাসুর্মিথিলাং প্রতি ॥ ১৩ ॥
স্বস্তি বোঽস্তু গমিষ্যামি সিদ্ধঃ২ সিদ্ধাশ্রমাদিতঃ।
উত্তরং জাহ্নবীতীরং হিমবন্তং শিলোচ্চয়ম্ ॥ ১৪ ॥
প্রদক্ষিণমুপাবৃত্য ততঃ সিদ্ধাশ্রমং মুনিঃ।
উত্তরাং দিশমাস্থায় প৩স্থানমুপচক্রমে ॥ ১৫ ॥

১২। টিপ্পনী। উদারধীঃ প্রশস্তমতিঃ।

১৪-১৫। লো-টী। আমন্ত্র্য আপৃচ্ছ্য সম্বোধ্য বা। সিদ্ধাঃ সিদ্ধাশ্রমাদিতঃ। হে সিদ্ধা বনদেবতাঃ, বো যুষ্মাকং স্বস্ত্যস্তু। জাহ্নব্যা উত্তরং তীরম্ উত্তরতীরস্থং হিমবন্তং শিলোচ্চয়ং পর্ব্বতম্। উপাবৃত্য লক্ষীকৃত্য। ততস্তস্যা এব প্রদক্ষিণং প্রকৃষ্টদক্ষিণতীরস্থং সিদ্ধাশ্রমং কেষাঞ্চিদুত্তরাং দিশম্ আস্থায় আশ্রিত্য তত্র স্থিত্বা প্রস্থানমুপচক্রমে। যদ্বা জাহ্নবীতীরং হিমবন্তম্ উত্তরম্ উদীচ্যং পশ্চাৎ উপাবৃত্য কৃত্বা ততস্তস্যৈব হিমবতঃ প্রদক্ষিণং প্রকৃষ্টং সন্নিহিতং দক্ষিণং দেশং সিদ্ধাশ্রমমস্মাকমুত্তরাম্।

১৪। টিপ্পনী। সিদ্ধঃ সিদ্ধমনোরথঃ নির্ব্বিঘ্নযজ্ঞসিদ্ধ্যেতি ভাবঃ। উত্তরং জাহ্নবীতীরং জাহ্নব্যা উত্তরতীরাবস্থিতম্। 'উত্তরে জাহ্নবীতীরে হিমবন্তং শিলোচ্চয়মি'তি পাশ্চাত্ত্যাঃ (১।৩১।১৫)। জাহ্নবীতীরে স্থিতং হিমবন্তং গমিষ্যামীত্যন্বয়ঃ। শিলোচ্চয়ং পর্ব্বতম্। সিদ্ধাশ্রমাদ্ধিমবদ্গমনং মিথিলামার্গেণেতি জ্ঞেয়ম্। গোঃ রাঃ।

অনন্তর প্রশস্তবুদ্ধি রাম 'তাহাই হউক' এই কথা বলিয়া বিশ্বামিত্র-পুরঃসর সেই মহর্ষিগণের সহিত গমন করিবার উপক্রম করিলেন ॥ ১২ ॥

ইহার পর মিথিলাগমনে উদ্যত ভগবান্ বিশ্বামিত্র [ আশ্রমস্থ ] বনদেবতাদিগকে আমন্ত্রণপূর্ব্বক এই কথা বলিলেন—॥ ১৩ ॥

তোমাদের কুশল হউক, সিদ্ধ [ -মনোরথ ] আমি এই সিদ্ধাশ্রম হইতে জাহ্নবীর উত্তর তীরে [ অবস্থিত ] হিমালয় পর্ব্বতে গমন করিব ॥ ১৪ ॥

১। ঙ—'পি'। ২। গ ঘ ঙ-ঝ—'সিদ্ধাঃ'। ৩। গ-ছ—'প্রযাতু,' ঘ-ঝ—'প্রস্থান-'।

যুক্তং ব্রহ্মরথানান্তু[১] শতমাত্রং ততঃ ক্ষণাৎ।
যযুর্ম্মুনীনাং ভাণ্ডানি সমারোপ্যানুযায়িনাম্[২] ॥ ১৬ ॥
মৃগপক্ষিগণাশ্চৈব সিদ্ধাশ্রমনিবাসিনঃ।
প্রযান্তমনুজগ্মুস্তং বিশ্বামিত্রং মহামুনিম্ ॥ ১৭ ॥

---

১৬। লো-টী। অন্যেষাং মুনীনাং গমনমাহ। যস্মিন্ ক্ষণে মুনীনাং প্রস্থানং ততঃ ক্ষণাৎ তস্মিন্নেব ক্ষণে অন্যেষাং মুনীনাং শতমাত্রং শতং যুক্তং যোগং ভাণ্ডানি পাত্রাণি ভূষণরূপবল্কলাদীনি বা যযুঃ প্রাপুঃ। ব্রহ্ম তপঃ স্বর্গপ্রাপ্তৌ যানং যেষাং তেষাম্। ব্রহ্ম বেদঃ তদয়বভূতানাং বা। 'রথো নাঽবয়বে যানে বেতসেঽথ কুথঃ কুশে' ইতি ভূরিঃ। সমারোপ্যাঃ স্বকর্মনিযোজ্যাঃ অনুযায়িনোঽনুচবাঃ শিষ্যা যেষাং তেষাম্। যদ্বা ক্ষণাদ্ জনকস্য উৎসবং বিজ্ঞায় শতমাত্রং যুক্তং মিলিতং যথা ভবতি ততস্তে মুনয়ো যযুঃ, কিং কৃত্বা অনুযায়িনাং শিষ্যাণাং স্থানে ভাণ্ডানি সমাবোপ্য।

[ আদিকাণ্ডে চতুস্ত্রিংশঃ সর্গঃ ॥ ৩৪ ॥ ]

---

১৫। টিপ্পনী। উপাবৃত্য সম্পাষ্য। প্রদক্ষিণং কৃত্বেত্যর্থঃ। পস্থানমুপচক্রমে পথিগমনমারব্ধবান্।

১৬। টিপ্পনী। ব্রহ্মবথানাং ব্রহ্ম তপস্তদেব বথঃ স্বর্গগমনায় যানং যেষাং তেষাং তপোবতানামিতি যাবৎ। শতমাত্রং শতপ্রমাণং শতসংখ্যাকমিত্যর্থঃ। ভাণ্ডানি নিত্যনিষ্পাদ্যাগ্নিহোত্রাদিসম্ভারান্। অনুযায়িনাং সমারোপ্য অনুযায়িষু শিষ্যেষু সংন্যস্তেত্যর্থঃ। যযুঃ যযৌ। 'তং ব্রজন্তং মুনিববমন্বগাদনুসারিণাম্। শকটীশতমাত্রং তু প্রায়ণে ব্রহ্মবাদিনাম্' ॥ ইতি পাশ্চাত্ত্যাঃ ( ১৷৩১৷১৭ )।

১৭। টিপ্পনী। প্রযান্তমনুজগ্মুরিত্যাদি। সর্ষিসঙ্ঘেন বিশ্বামিত্রেণ তেষাং মৃগপক্ষিণাং নিবর্ত্তনমপ্যুক্তং পাশ্চাত্ত্যরামায়ণে ( ১৷৩১৷১৯ )।

---

তৎপরে মুনি [ বিশ্বামিত্র ] সিদ্ধাশ্রম প্রদক্ষিণ করিয়া উত্তরদিক্ অবলম্বনপূর্ব্বক পথ চলিতে আরম্ভ করিলেন ॥ ১৫ ॥

তপোরথ শতসংখ্যক মুনি তৎক্ষণাৎ [ পরস্পর ] মিলিত হইয়া অনুযায়ী- [ শিষ্য- ] দিগের হস্তে [ নিত্য যজ্ঞে আবশ্যক ] উপকরণসমূহ ন্যস্ত করত [ বিশ্বামিত্রের অনু- ] গমন করিলেন ॥ ১৬ ॥

১। গ-ঙ—'-রতানান্তু'। ২। অতঃ পরং চ-পুস্তকে 'তে প্রয়াতা মুনিবরা বহবো বেণুপাণয়ঃ। শকটীশতমাত্রেণ বিশ্বামিত্রপুরোগমাঃ ॥' ইত্যধিকঃ।

তে গত্বা দূরমধ্বানং লম্বমানে দিবাকরে।
বাসং চক্রুর্ম্মুনিগণাঃ[1] শোণতীরমুপাশ্রিতাঃ ॥ ১৮ ॥
গতে[2] স্বস্তং দিনকরে স্নাত্বা[3] হুতহুতাশনাঃ।
বিশ্বামিত্রং পুরস্কৃত্য নিষেদুরমিতৌজসঃ[4] ॥ ১৯ ॥
রামোঽপি সহসৌমিত্রিরভিবাদ্য তপোধনান্[5]।
নিষসাদাভিতস্তস্য বিশ্বামিত্রস্য ধীমতঃ ॥ ২০ ॥
অথ রামোঽঞ্জলিং কৃত্বা[6] বিশ্বামিত্রমৃষিং[7] তদা।
পপ্রচ্ছ নরশার্দ্দূলঃ কৌতূহলসমন্বিতঃ ॥ ২১ ॥

---

১৮। টিপ্পনী। দিবাকবে লম্বমানে অস্তগমনোন্মুখে সতীত্যর্থঃ। শোণতীরমিতি 'শোণাকূলে' ইত্যাদি পাশ্চাত্ত্যাঃ। শোণঃ পুংনদঃ। স গিরিব্রজসমীপস্থঃ শোণা ইত্যপি ব্যপদিশ্যতে ইতি রামানুজগোবিন্দরাজৌ।

২০। টিপ্পনী। অভিতঃ সমীপে। 'অগ্রতো নিষসাদাথ বিশ্বামিত্রস্য ধীমতঃ' ইতি পাশ্চাত্ত্যাঃ (১।৩১।২২)।

---

সিদ্ধাশ্রমনিবাসী মৃগগণ ও পক্ষিগণ গমনপ্রবৃত্ত সেই মহামুনি বিশ্বামিত্রের অনুগমন করিল ॥ ১৭ ॥

দূরপথ অতিক্রম করিবার পর, সূর্য্য অস্তগমনোন্মুখ হইলে সেই মুনিগণ শোণতীরে উপস্থিত হইয়া বাসস্থান [ নির্দ্ধারণ ] করিলেন ॥ ১৮ ॥

সূর্য্য অস্ত গমন করিলে অমিততেজঃসম্পন্ন [ মুনিগণ ] স্নানপূর্ব্বক হুতাশনে আহুতি প্রদান করত বিশ্বামিত্রকে অগ্রবর্ত্তী করিয়া উপবেশন করিলেন ॥ ১৯ ॥

লক্ষ্মণের সহিত রামও তপোধন মুনিদিগকে অভিবাদন করিয়া ধীমান্ বিশ্বামিত্রের নিকটে উপবেশন করিলেন ॥ ২০ ॥

অতঃপর নরশ্রেষ্ঠ রাম কৌতূহলসমন্বিত হইয়া কৃতাঞ্জলিপুটে ঋষি বিশ্বামিত্রকে জিজ্ঞাসা করিলেন ॥ ২১ ॥

---

১। গ-ঙ—'-নং সমাগতাঃ' চ-ব—'মুপাগতাঃ'। ২। জ—'অস্তং গতে,' গ—'গতে চাস্তং,' ঘ—'গতে অস্তং'। ৩। গ-ঙ-ঝ—'স্নাত্বা'। ৪। ঝ—'-সং'। ৫। ক-চ-জ—'-ধনম্'। ৬। গ-ঙ—'বদ্ধা'। ৭। গ-ঙ—'মুনিং'।

ভগবন্ কস্য[1] দেশোঽয়ং সমৃদ্ধজনসেবিতঃ।
শ্রোতুমিচ্ছামি তত্ত্বেন[2] ত্বত্ত এব মহামুনে ॥ ২২ ॥
চোদিতো রামবাক্যেন তস্য দেশস্য বিস্তরম্।
বিশ্বামিত্রো মহাতেজা ব্যাহর্ত্তুমুপচক্রমে[3] ॥ ২৩ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে আদিকাণ্ডে চতুস্ত্রিংশঃ সর্গঃ ॥ ৩৪ ॥

২৩। টিপ্পনী। ব্যাহর্ত্তুং কথয়িতুম্।

ভগবন্, এই দেশে অনেক সমৃদ্ধলোকের বাস। হে মহামুনে, এই দেশ কাহার, [ তাহা ] আমি আপনার নিকট হইতেই যথার্থভাবে শ্রবণ করিতে ইচ্ছা করি ॥ ২২ ॥

রামবাক্যে প্রেরিত হইয়া মহাতেজাঃ বিশ্বামিত্র সেই দেশের বিস্তৃত বিবরণ বলিতে আরম্ভ করিলেন ॥ ২৩ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের আদিকাণ্ডে চতুস্ত্রিংশ সর্গ সমাপ্ত ॥

১। ক—'কো ন্বয়ং দেশঃ'। ২। গ ঙ—'-শ্রুনঃ'। ৩। গ-ঙ-চ—'ব্যাখ্যাতু-'।

## পঞ্চত্রিংশঃ সর্গঃ

ব্রহ্মযোনির্ম্মহানাসীৎ কুশো নাম জনাধিপঃ।[১]
স সুতাঞ্জনয়ামাস চতুরঃ খ্যাতবিক্রমান্ ॥ ১ ॥
কুশাম্বং[২] কুশনাভঞ্চ[৩] অমূর্ত্তরজসং[৪] বসুম্।
মহাত্মনো দীপ্তিমতঃ ক্ষত্রধর্ম্মপরায়ণান্ ॥ ২ ॥
তানুবাচ কুশঃ পুত্রান্ বিনীতাঞ্ শ্রুতিপারগান্[৫]।
প্রজানাং পালনং পুত্রাঃ ক্রিয়তামিতি রাঘব ॥ ৩ ॥
পিতুস্তে বচনং শ্রুত্বা লোকপালোপমাঃ সুতাঃ।
পুরাণ্যাবাসয়ামাসুঃ পৃথক্ চত্বারি রাঘব ॥ ৪ ॥

১। লো-টী। ব্রহ্মযোনিঃ ব্রহ্মপুত্রঃ।

১। টিপ্পনী। শোণাকূলদেশবৈভবপ্রশ্নে তদ্দেশস্বামিন উপক্রম্য স্বান্বয়ং দর্শয়তি কৌশিকঃ। ব্রহ্মযোনিঃ ব্রহ্মা যোনিঃ কারণং যস্য স ব্রহ্মযোনিঃ অযোনিজঃ ব্রহ্মপুত্রঃ। জনয়ামাস বৈদর্ভ্যামিতি পাশ্চাত্যরামায়ণে।

[ পূর্ব্বকালে ] কুশনামে ব্রহ্মার পুত্র এক মহান্ নরপতি ছিলেন। তিনি কুশাম্ব, কুশনাভ, অমূর্ত্তরজাঃ ও বসুনামে বিখ্যাতপরাক্রম, মহাপ্রযত্নশালী, দীপ্তিমান্, ক্ষত্রধর্ম্মপরায়ণ চারিটী পুত্র [ তাঁহার বৈদর্ভীনামক পত্নীর গর্ভে ] উৎপাদন করেন ॥ ১-২ ॥

হে রাঘব, কুশ বিনীত বেদপারগ সেই পুত্রগণকে বলিলেন, হে পুত্রগণ, তোমরা [ ধর্ম্মানুসারে ] প্রজা পালন করিতে প্রবৃত্ত হও ॥ ৩ ॥

লোকপালসদৃশ সেই পুত্রগণ পিতার বাক্য শ্রবণ করিয়া পৃথক্ পৃথক্ চারিটী নগর সংস্থাপন করিলেন ॥ ৪ ॥

১। ক-ঙ—'নরা-'। ২। ক-ঘ-জ-ঝ—'কুশাম্বং'। ৩। ঙ—'-মেধঞ্চ'। ৪। ছ—'-রয়সং'।
৫। ক-গ-ঘ-ঙ-ছ-ঝ—'শ্রুত-'।

তেষাং কুশাম্বঃ[1] কৌশাম্বীং[2] পুরীমাবাসয়চ্ছুভাম্[3] ।
কুশনাভস্তু ধর্ম্মাত্মা পুরং চক্রে মহোদয়ম্ ॥ ৫ ॥

তথামূর্ত্তরজা[4] বীরশ্চক্রে[5] প্রাগ্‌জ্যোতিষং পুরম্ ।
ধর্ম্মারণ্যসমীপস্থং বসুশ্চক্রে গিরিব্রজম্ ॥ ৬ ॥

দেশোঽয়ং বসুনামাসীৎ বসোরমিতেজসঃ ।
এতে শৈলবরাঃ পঞ্চ[6] প্রকাশন্তে মহোচ্ছ্রয়াঃ ॥ ৭ ॥

সুমাগধী[7] নদী চাত্র[8] মগধা[9] বিশ্রুতা যয়া ।
পঞ্চানাং শৈলমুখ্যানাং মধ্যে মালেব শোভতে ॥ ৮ ॥

এষা সা[10] মাগধী[11] নাম বসো রাম মহাত্মনঃ ।
পূর্ব্বমধ্যাসিতা তেন সুক্ষেত্রা শস্যমালিনী ॥ ৯ ॥

---

৫। লো-টী। মহোদয়ং কান্যকুব্জম্। 'মহোদয়' কান্যকুব্জে চাধিপত্যাপবর্গয়োরি'তি কোষঃ।

---

৫। টিপ্পনী। মহোদয়ং মহোদয়নামকমিতি শিরোমণিরামানুজৌ।

৬। টিপ্পনী। অমূর্ত্তরজোনির্ম্মিতং পুরং ধর্ম্মারণ্যং নামেতি পাশ্চাত্যরামায়ণে ( ১।৩২।৭ )। রামায়ণমঞ্জর্য্যাং পুনঃ প্রাগ্‌জ্যোতিষমেব।

---

তাহাদের মধ্যে কুশাম্ব কৌশাম্বীনামক শোভাময়ী পুরী স্থাপন করেন। ধর্ম্মাত্মা কুশনাভ মহোদয়- ( কন্যকুব্জ- ) নামক নগর স্থাপন করেন। বীর্য্যশালী অমূর্ত্তরজাঃ প্রাগ্‌জ্যোতিষনামক নগর স্থাপন করেন, এবং বসু ধর্ম্মারণ্য-সমীপস্থিত গিরিব্রজ [ -নামক নগর ] স্থাপন করেন ॥ ৫-৬ ॥

অমিততেজঃসম্পন্ন বসুর এই [ গিরিব্রজ ] দেশ বসুনামে বিখ্যাত হইয়াছিল। এই [ সম্মুখে ] পাঁচটী অত্যুচ্চ প্রকাণ্ড পর্ব্বত দেখা যাইতেছে।

---

১। ক-গ-ঘ-ঙ-ঝ—'কুশাম্বঃ'। ২। ক-ঙ—'কৌশাম্বীং'। ৩। ঝ—'স পুরীমাবসচ্ছুভাম্'। ৪। ছ—'-রয়া-'। ৫। ঙ—'বীর চক্রে'। ৬। ঝ—পঞ্চ মহাশৈলাঃ'। ৭। ছ—'মাগধা'। ৮। ঝ—চাত্র নদী,' ঘ—'নদী তত্র'। ৯। গ-ঙ-চ ছ-ঝ—'মাগধা'। ১০। ঙ—'সুমাগধী'। ১১। ঘ-ছ—'মাগধা'।

কুশনাভোঽপি রাজর্ষিঃ কন্যাশতমনুত্তমম্ ।
জনয়ামাস দুর্দ্ধর্ষো ঘৃতাচ্যাং রঘুনন্দন ॥ ১০ ॥
রূপযৌবনশালিন্যস্তাঃ কদাচিৎ স্বলঙ্কৃতাঃ ।
উদ্যানভূমিমাগম্য চিক্রীড়ুর্বিদ্যুতো যথা ॥ ১১ ॥
গায়ন্ত্যো নৃত্যমানাশ্চ বাদয়ন্ত্যশ্চ রাঘব ।
আমোদং পরমং জগ্মুর্গন্ধমাল্যৈরলঙ্কৃতাঃ ॥ ১২ ॥
অথ তাশ্চারুসর্ব্বাঙ্গী রূপেণাপ্রতিমা ভুবি ।
দৃষ্ট্বা তু সর্ব্বগো বায়ুরিদং বচনমব্রবীৎ ॥ ১৩ ॥

১২। লো-টী। আমোদং হর্ষম্। 'আমোদো হর্ষগন্ধয়ো'রিতি কোষঃ।

যে নদীর দ্বারা মগধদেশ বিখ্যাত [সেই] সুমাগধী নদী এই পাঁচটী প্রধান পর্ব্বতের মধ্যে [প্রবাহিত হইয়া] মালার ন্যায় শোভা ধারণ করিয়াছে। রাম, মহাত্মা বসুর এই সেই মাগধীনামক [পুরী]। পূর্ব্বকালে তিনি সুক্ষেত্রপরিশোভিতা শস্যমালাসমন্বিতা [এই মাগধী পুরীতে] বাস করিতেন ॥ ৭-৯ ॥

হে রঘুনন্দন, দুর্দ্ধর্ষ রাজর্ষি কুশনাভও ঘৃতাচীর (তন্নাম্নী অপ্সরার) গর্ভে [রূপে গুণে] শ্রেষ্ঠ একশত কন্যা উৎপাদন করিয়াছিলেন ॥ ১০ ॥

রূপযৌবনসম্পন্না সেই কন্যাগণ কোন একদিন সুন্দররূপে অলঙ্কৃত হইয়া উদ্যানভূমিতে আগমনপূর্ব্বক বিদ্যুন্মালার ন্যায় ক্রীড়া করিতে লাগিলেন ॥ ১১ ॥

হে রাঘব, গন্ধদ্রব্যে ও মাল্যে অলঙ্কৃত হইয়া সেই কন্যাগণ গীত, বাদ্য ও নৃত্য করিতে করিতে পরম আমোদ উপভোগ করিতে লাগিলেন ॥ ১২ ॥

অনন্তর সর্ব্বত্রগ বায়ু [উদ্যানভূমিতে আগমনপূর্ব্বক] পৃথিবীতে রূপে অনুপমা সর্ব্বাঙ্গসুন্দরী সেই কন্যাদিগকে দেখিয়া এই কথা বলিলেন— ॥ ১৩ ॥

১। ক-ছ-ঝ—'ভোঽথ'। ২। ঘ—'-সম্পন্না-'। ৩। ঘ জ-ঝ—'দলঙ্কৃতাঃ'। ৪। চ—'মাগত্য,' ছ-ঝ—'ত্তানাদ্য'। ৫। জ-ঝ—'তোপমাঃ'। ৬। চ—'সর্ব্বত্রগো,' ঝ—'সর্ব্বগতো'।

অহং বঃ কাময়ে সর্ব্বা ভার্য্যা ভবত মেহবলাঃ।
ত্যক্ত্বা মানুষ্যকং[১] ভাবমমরত্বমবাপ্স্যথ ॥ ১৪ ॥

তস্য তদ্ বচনং শ্রুত্বা বায়োঃ পরমমঙ্গনাঃ।
মুক্ত্বা হাসং[২] ততঃ সর্ব্বা বায়ুং বচনমব্রুবন্ ॥ ১৫ ॥

অন্তশ্চরসি ভূতানাং সর্ব্বেষাং কিল মারুত।
প্রভাবজ্ঞাঃ[৩] স্ম তে সর্ব্বাঃ কিমস্মানবমন্যসে ॥ ১৬ ॥

কুশনাভসুতাঃ সর্ব্বাঃ[৪] ক্ষমং তে ন হি মারুত।
স্থানাদ্ ভ্রংশয়িতুং দেব রক্ষামঃ স্বকুলং বয়ম্[৫] ॥ ১৭ ॥

১৭। লো-টী। অস্মান্ স্থানাদ্ ভ্রংশয়িতুং তে ত্বযা ন হি ন ক্ষমং ন শক্যম্। তে তব ন ক্ষমং ন যুক্তমুচিতমিতি বা। 'ক্ষম' যুক্তে ত্রিষু হিতে শক্তৌ ক্ষান্তিভুবোঃ ক্ষমে'তি কোষঃ।

১৫। টিপ্পনী। পরমম্ অদ্ভুতম্।

১৬। টিপ্পনী। স্মেত্যাগমম্। স্ম ইত্যর্থঃ। স্মৈবার্থেঽপি ভবতীতি শিরোমণিঃ।

১৭। টিপ্পনী। স্থানাৎ কুলধর্ম্মাদ্ ভ্রংশয়িতুং ভ্রষ্টাঃ কর্ত্তুম্। স্বকুলং স্বকুলোচিতং ধর্ম্মম্।

---

আমি তোমাদের সকলকে কামনা করি। হে অবলাগণ, তোমরা আমার ভার্য্যা হও। [আমার ভার্য্যা হইলে] তোমরা মানুষভাব পরিত্যাগ করিয়া দেবভাব প্রাপ্ত হইবে ॥ ১৪ ॥

বায়ুর তাদৃশ অদ্ভুত বাক্য শ্রবণ করিবার পর, অঙ্গনাগণ সকলেই হাস্য করিয়া বায়ুকে [এই] কথা বলিলেন—॥ ১৫ ॥

হে মারুত, আপনি সর্ব্ব প্রাণীর অন্তরে বিচরণ করেন [ইহা সর্ব্বজন-প্রসিদ্ধ]। আমরা সকলেই আপনার প্রভাব অবগত আছি। [অনুচিত প্রার্থনা করিয়া] আপনি আমাদিগকে কি জন্য অপমান করিতেছেন? আমরা সকলেই কুশনাভের কন্যা। হে মারুত, আমাদিগকে [আমাদিগের] স্থান

---

১। চ—'মানুষকং'। ২। গ-ঙ—'হাস্যং'। ৩। ঘ—'জ্ঞাশ্চ'। ৪। গ ঙ—'সাধ্বী'। ৫। গ-ঙ—'রক্ষ্যামঃ কুশলং'।

মাভূৎ স কালো যদ্ বায়ো পিতরং সত্যবাদিনম্।
কামতঃ সমতিক্রম্য বরয়েম[১] স্বয়ং বরম্ ॥ ১৮ ॥
পিতাস্মাকং প্রভবতি দৈবতং নঃ পরং পিতা।
অস্মান্ দাস্যত্যসৌ যস্মৈ স নো ভর্ত্তা ভবিষ্যতি ॥ ১৯ ॥
তাসাং তদ্ বচনং শ্রুত্বা বায়ুঃ কোপসমন্বিতঃ।
বভঞ্জ কন্যা মধ্যে তাঃ স প্রবিশ্যাত্মতেজসা[২] ॥ ২০ ॥
তাঃ কন্যা বায়ুনা ভগ্না বিবিশুর্ভবনং পিতুঃ।
প্রাপতন্ ভুবি সংভ্রান্তাঃ সলজ্জাঃ সাশ্রুলোচনাঃ ॥ ২১ ॥

১৮। লো-টী। পিতরং সমতিক্রম্য কামতো বরং স্বয়ং বরযেম ইতি যৎ স কালোঽস্মাকং মা ভূৎ। স কাল ইতি বা পাঠঃ।

---

১৮। টিপ্পনী। কামতঃ স্বেচ্ছয়া। সমতিক্রম্য উল্লঙ্ঘ্য। বরং পতিং স্বয়ং বরয়েমেত্যন্বয়ঃ।

২০। টিপ্পনী। মধ্যে কটিদেশে বভঞ্জ কুব্জীচকারেত্যর্থঃ। 'প্রবিশ্য সর্ব্বগাত্রাণি ক্রুদ্ধঃ কুব্জীচকার তাঃ' ইতি রামায়ণমঞ্জরী ( ১।১৯৬ )।

২১। টিপ্পনী। ভগ্না ভগ্নাঙ্গ্যঃ। তিঃ। বায়ুকৃতশরীরকুটিলতাং প্রাপ্তাঃ। শিরোঃ। সলজ্জাঃ পতিপ্রসঙ্গতোঽঙ্গবৈরূপ্যাদ্ বা। সম্ভ্রান্তাঃ পর্য্যাকুলচিত্তাঃ।

---

অর্থাৎ কুলধর্ম্ম হইতে ভ্রষ্টকরা আপনার উচিত নহে। হে দেব, আমরা স্বকুল ( স্বকুলধর্ম্ম ) রক্ষা করিতেছি। হে বায়ো, আমরা সত্যবাদী পিতাকে স্বেচ্ছায় অতিক্রম করিয়া নিজেরাই পতি মনোনীত করিব, সে সময় যেন আমাদের [ উপস্থিত ] না হয়। আমাদের উপর পিতারই প্রভুত্ব, পিতা আমাদের পরম দেবতা, তিনি যাঁহার হস্তে আমাদিগকে সমর্পণ করিবেন, তিনিই আমাদের স্বামী হইবেন ॥ ১৬-১৯ ॥

তাঁহাদের তাদৃশ বাক্য শ্রবণ করিয়া কোপসমন্বিত সেই বায়ু, নিজ প্রভাবে সেই কন্যাগণের মধ্যে প্রবেশপূর্ব্বক তাঁহাদের কটিদেশ ভগ্ন করিলেন ॥ ২০ ॥

১। চ—'বরয়ামঃ'। ২। খ ঙ-ছ—'সং

স চ তা দয়িতা দীনাঃ কন্যাঃ পরমশোভনাঃ।
দৃষ্ট্বা ভগ্নাস্তদা[১] রাজা সম্ভ্রান্ত ইদমব্রবীৎ ॥ ২২ ॥
কিমিদং কথ্যতাং পুত্র্যঃ কো ধর্ম্মমবমন্যতে[২]।
কুব্জাঃ কেন কৃতা যূয়ং সমাবিশ্য দুরাত্মনা ॥ ২৩ ॥
তস্য তদ্ বচনং শ্রুত্বা কুশনাভস্য ধীমতঃ।
শিরোভিশ্চরণৌ গত্বা কন্যাশতমভাষত ॥ ২৪ ॥
বায়ুরস্মানুপাগম্য[৩] বলবান্ কামমোহিতঃ।
উৎক্রম্য ধর্ম্মমর্য্যাদাং প্রধর্ষয়িতুমুদ্যতঃ ॥ ২৫ ॥

২৩। লো-টী। কো ধর্ম্মমনুবর্ত্ততে। কঃ পুমান্ ধর্ম্মমিমং যুষ্মাকং স্বভাবমনুবর্ত্ততে অনুবর্ত্তয়তি প্রবর্ত্তয়তীত্যর্থঃ। অবমন্যতে ইতি পাঠে ইমং ধর্ম্মম্ ঋজুত্বস্বভাবং নাশয়তীত্যর্থঃ।

২২। টিপ্পনী। দয়িতাঃ স্নেহাস্পদীভূতাঃ। পরমশোভনা কান্তিমতীঃ।
২৩। টিপ্পনী। সমাবিশ্য আক্রম্য পরাভূয়েতি যাবৎ।
২৪। টিপ্পনী। শিরোভিশ্চরণৌ গত্বা শিরোভিশ্চরণৌ স্পৃষ্ট্বেত্যর্থঃ।
২৫। টিপ্পনী। প্রধর্ষয়িতুমভিভবিতুম্।

সেই কন্যাগণ বায়ুকর্ত্তৃক ভগ্ন [-কটি] হইয়া পিতৃভবনে প্রবেশ করিলেন [এবং] আকুলচিত্ত, সলজ্জ ও সাশ্রুনেত্র হইয়া ভূতলে নিপতিত হইলেন ॥ ২১ ॥

তখন রাজা কুশনাভ স্নেহাস্পদ, [দুঃখ-] কাতর, পরমরূপবতী কন্যাদিগকে ভগ্ন [-মধ্যা] দেখিয়া ব্যাকুলিতচিত্তে ইহা বলিলেন—॥ ২২ ॥

কন্যাগণ, ইহা কি বল। [বল] কে ধর্ম্মের অবমাননা করিয়াছে। [বল] কোন্ দুরাত্মা তোমাদিগকে পরাভূত করিয়া কুব্জ করিয়া দিয়াছে ॥ ২৩ ॥

ধীমান্ কুশনাভের তাদৃশ বাক্য শ্রবণপূর্ব্বক [তাঁহার] একশত কন্যা মস্তকদ্বারা চরণ স্পর্শ করিয়া বলিলেন—॥ ২৪ ॥

১। জ—'ভগ্নাঃ সুতা রাম রাজর্ষিরিদমব্রবীৎ,' গ-চ-ঝ—'ভগ্নাশ্চতা রাম রাজর্ষিরিদমব্রবীৎ।' ২। ঝ—'কোঽধর্ম্মমনুবর্ত্ততে'। ৩। ছ—'ইদমর্দ্ধং নাস্তি'।

সোঽস্মাভিরুক্তঃ সর্ব্বাভির্ব্বায়ুঃ কামবশং গতঃ।
পিতৃমত্যঃ[১] স্ম ভগবন্ ন স্বচ্ছন্দচরা[২] বয়ম্ ॥ ২৬ ॥
পিতরং[৩] নোঽভিযাচ ত্বং[৪] ন্যায়তো[৫] যদি মন্যসে।
ন বয়ং স্বৈরচারিণ্যঃ প্রসীদ ভগবন্নিতি ॥ ২৭ ॥
ইত্যুক্তঃ কুপিতো বায়ুঃ প্রবিশ্যাঙ্গানি নঃ প্রভো।
বভঞ্জ বলবাংস্তেন সর্ব্বাঃ কুব্জীকৃতা বয়ম্ ॥ ২৮ ॥
ইতি তাসাং বচঃ শ্রুত্বা কুশনাভো নরাধিপঃ[৬]।
প্রত্যুবাচ[৭] ততো রাম কন্যাশতমিদং বচঃ ॥ ২৯ ॥

২৬। টিপ্পনী। স্ম স্মঃ, এবার্থে। বা। স্বচ্ছন্দচরাঃ কামচারিণ্যঃ।

২৭। টিপ্পনী। ন্যায়তঃ ন্যায়েন ন্যায়মনুসৃত্যেত্যর্থঃ। যদি মন্যসে যদি যুক্তং মন্যসে।

বলবান্ বায়ু কামমোহিত হইয়া আমাদের নিকট আগমনপূর্ব্বক ধর্ম্মমর্য্যাদা উল্লঙ্ঘন করত [ আমাদিগের উপর ] বল প্রয়োগ করিতে উদ্যত হইয়াছিল ॥ ২৫ ॥

কামপরতন্ত্র সেই বায়ুকে আমরা সকলেই এই কথা বলিলাম—হে ভগবন্, আমাদের পিতা বর্ত্তমান আছেন, আমরা কামচারিণী নহি। যদি [ ভাল ] মনে করেন, তাহা হইলে পিতার নিকট [ গিয়া ] ন্যায়ানুসারে প্রার্থনা করুন। ভগবন্, আমরা স্বৈরচারিণী নহি। আমাদের প্রতি প্রসন্ন হউন ॥ ২৬-২৭ ॥

হে প্রভো, বলবান্ বায়ুকে ইহা বলিবার পর, তিনি কুপিত হইয়া আমাদের অঙ্গে প্রবেশ করত [ আমাদের মধ্যদেশ ] ভগ্ন করিয়া দিয়াছেন। তাহাতে আমরা সকলে কুব্জ হইয়া পড়িয়াছি ॥ ২৮ ॥

হে রাম, তাঁহাদের ( শত কন্যার ) এই বাক্য শ্রবণ করিবার পর, রাজা কুশনাভ শত কন্যাকে এই বাক্য বলিলেন—॥ ২৯ ॥

১। ঙ—'যত্যাঃ'। ২। জ—'স্বতন্ত্রবয়াঃ'। ৩। জ—'পিতরি নাভিযাচধ্ব'। ৪। গ-ঘ-ঙ-চ-ছ-ঝ—'ত্ব'। ৫।৬ চ—'স দাতা'। ৬। গ-ঙ—'মহীপতিঃ'। ৭। গ-ঙ—'ইত্যুবাচ'।

যৎ ক্ষান্তোঽতিক্রমো বায়োঃ কৃতং তন্মে মহৎ প্রিয়ম্।
পুত্র্যো মে যচ্চ[1] যুষ্মাভিঃ কুলচ্ছায়াভিরক্ষিতা ॥ ৩০ ॥
অলঙ্কারো[2] হি নারীণাং ক্ষমা পুত্র্যো বিশেষতঃ।
দেবানাঞ্চ বিশেষেণ ক্ষন্তব্যমিতি মে মতিঃ ॥ ৩১ ॥
সুকৃতঞ্চ[3] কৃতং মন্যে যদ্ বায়োঃ ক্ষান্তমীদৃশম্।
ব্যভিচারকৃতং যস্মাৎ[4] প্রীতোঽহং তেন সুব্রতাঃ ॥ ৩২ ॥

৩০। লো-টী। কুলচ্ছায়া কুলশোভা। কুলচর্য্যেতি পাঠে কুলাচারঃ।

৩১। লো-টী। বিশিষ্যতে ইতি বিশেষঃ। স্ত্রীণাং ক্ষমা বিশেষঃ। প্রথমাথে তসিঃ। তত্র চ দেবানাং বিশেষেণেতি।

৩২। লো-টী। বায়োর্ব্যভিচারকৃতং ব্যভিচারায় ভবতীভিঃ সহ সঙ্গমায় ঈদৃশং কৃতং কর্ম্ম। তদ্ যদ্ ভবতীভিঃ ক্ষান্তং তৎ সুকৃতং সুকর্ম্ম কৃতমহং মন্যে। দুষ্করমিতি ক্বচিৎ পাঠঃ। যস্মাৎ ক্ষমাকর্ম্মণা স্বয়মপি সুব্রতাঃ সুচরিত্রাঃ।

[ আদিকাণ্ডে পঞ্চত্রিংশঃ সর্গঃ ॥ ৩৫ ॥ ]

৩০। টিপ্পনী। অতিক্রমো মর্য্যাদালঙ্ঘনম্। কুলচ্ছায়া কুলশোভাকরঃ কুলধর্ম্মঃ।

৩১। টিপ্পনী। বিশেষেণ সর্ব্বতোভাবেন।

৩২। টিপ্পনী। ব্যভিচারকৃতং কার্য্যমিতি শেষঃ। সুব্রতাঃ শোভনচরিত্রাঃ সংযমশালিন্যো বা।

হে পুত্রীগণ, তোমরা যে বায়ুর মর্য্যাদাতিক্রম ক্ষমা করিয়াছ এবং [ তোমরা ] যে আমার কুলশোভা ( কুলমর্য্যাদা ) রক্ষা করিয়াছ, তাহাতে আমার অতীব প্রিয় কার্য্য করা হইয়াছে ॥ ৩০ ॥

হে পুত্রীগণ, নারীদিগের ক্ষমাই বিশেষ ভূষণ। দেবতাদিগকে সর্ব্বতোভাবে ক্ষমা করা উচিত, ইহা আমি মনে করি ॥ ৩১ ॥

তোমরা যে বায়ুর ঈদৃশ ব্যতিক্রম-জনিত কার্য্য ক্ষমা করিয়াছ, ইহাতে

১। গ-ঘ-ছ—'চর্যা-'। ২। ঘ—'অহ-'। ৩। গ ঙ—'দুষ্ক-,' চ—'দুষ্কর-'। ৪। ঘ-চ—'তস্মাৎ'।

প্রদানসময়শ্চৈব মন্যেঽহং বোঽদ্য সর্ব্বশঃ।
গম্যতামিষ্টতঃ[1] পুত্র্যশ্চিন্তয়িষ্যামি বো হিতম্[2] ॥ ৩৩ ॥
বিসৃজ্য চৈব[3] তাঃ[4] কন্যাস্ততঃ স নৃপসত্তমঃ।
তাসাং প্রদানং ধর্ম্মজ্ঞো মন্ত্রয়ামাস মন্ত্রিভিঃ ॥ ৩৪ ॥
যদ্ বায়ুনা চ তাঃ কন্যাস্তত্র[5] কুব্জীকৃতাঃ পুরা।
কন্যকুব্জমিতি[6] খ্যাতং ততঃ প্রভৃতি তৎ পুরম্ ॥ ৩৫ ॥
এতস্মিন্নেব কালে তু চূলী[7]নাম মহান্[8]ঋষিঃ।
ঊর্দ্ধরেতা ব্রহ্মচর্য্যং চচার[9] কিল দুশ্চরম্ ॥ ৩৬ ॥

৩৩। টিপ্পনী। সর্ব্বশঃ সর্ব্বাসাম্। ইষ্টতো যথেষ্টং যথাভিমতং প্রদেশমিতি যাবৎ।
৩৫-৩৬। টিপ্পনী। 'কুব্জত্বাৎ কন্যকানাং তৎ কান্যকুব্জমভূৎ পুরমি'তি রামায়ণমঞ্জর্য্যাম্ (১।১৯৭)। এতস্মিন্নেব কালে কুশনাভমন্ত্রণাসময়ে। চূলীনামেত্যত্র সুবির্নামেতি রামায়ণ-

পুণ্য করা হইয়াছে বলিয়াই মনে করি। হে সুচরিত্রকন্যাগণ, আমি ইহাতে প্রীত হইয়াছি ॥ ২ ॥

আমি মনে করি এখন তোমাদের সকলকেই সংপ্রদান করিবার সময় উপস্থিত হইয়াছে। পুত্রীগণ, তোমরা যথাভিমত [ স্থানে ] গমন কর। আমি তোমাদের হিতচিন্তা করিব ॥ ৩৩ ॥

অতঃপর সেই কন্যাদিগকে বিদায় দিয়া নৃপশ্রেষ্ঠ ধর্ম্মজ্ঞ কুশনাভ মন্ত্রিগণের সহিত তাঁহাদের বিবাহবিষয়ে পরামর্শ করিতে লাগিলেন ॥ ৩৪ ॥

যেহেতু পূর্ব্বকালে সেই স্থানে বায়ু সেই কন্যাগণকে কুব্জ করিয়াছিলেন, সেইজন্য তদবধি সেই নগর কন্যকুব্জ নামে খ্যাত হইয়াছে ॥ ৩৫ ॥

এই সময়েই চূলীনামক ঊর্দ্ধরেতা [ এক ] মহান্ ঋষি কঠোর ব্রহ্মচর্য্য অনুষ্ঠান করিতেছিলেন ॥ ৩ ॥

---

১। ঘ-ছ-ঝ—'গমিষ্যামি ততঃ'। ২। অতঃ পরং জ-পুস্তকে 'দুষ্করং তপচঃ ক্ষান্তং ত্রিদশেষু বিশেষতঃ। যাদৃশীরং ক্ষমা পুত্র্যঃ সর্ব্বাসামবিশেষতঃ ॥ কালপ্রাপ্তং তদা মন্যে সদৃশে প্রতিপাদনম্'। ইত্যধিকঃ। ৩। জ—'চৈবং'। ৪। জ—'সর্ব্বাঃ'। ৫। ঙ—'তত্র কন্যাঃ'। ৬। ঘ-ছ—'কান্যকুব্জ-', ঙ—'কান্যকুব্জ ইতি খ্যাতস্ততঃ'। ৭। ক-খ—'হলী' গ-ঙ—'শূলী'। ৮। গ—'মহদৃষিঃ'। ৯। ঙ—'চকার'।

তং ব্রহ্মচারিণং রাম তপ্যমানং মহত্তপঃ।
সোমদা নাম গন্ধর্ব্বী ঊর্ণায়ুদুহিতা[১] তদা ॥ ৩৭ ॥
নিয়মং পরমাস্থায় সম্যক্ পরিচচার হ।
পুত্রার্থিনী ততো[২] রাম মহর্ষের্ভাবিতাত্মনঃ।
সাভবৎ প্রয়তা ভূত্বা শুশ্রূষণপরায়ণা ॥ ৩৮ ॥
স তাং কালস্য মহতঃ প্রোবাচ পরিতোষিতঃ।
পরিতুষ্টোঽস্ম্যহং ভদ্রে ব্রূহি কিং করবাণি তে ॥ ৩৯ ॥
পরিতুষ্টং মুনিং দৃষ্ট্বা[৩] গন্ধর্ব্বী মধুরাক্ষরম্।
উবাচ প্রাঞ্জলির্ভূত্বা বাক্যমাত্মহিতং তদা ॥ ৪০ ॥
দীপ্যসে পরয়া লক্ষ্ম্যা ব্রাহ্ম্যা ত্বমনয়া যথা।
তথাহং পুত্রমিচ্ছামি ত্বত্তো ব্রাহ্ম্যা শ্রিয়া[৪] বৃতম্[৫] ॥ ৪১ ॥

মঞ্জর্য্যাম্ (১।১৯৪)। পাশ্চাত্ত্যরামায়ণেঽপ্যস্য ঋষেশ্চূলীতি নাম। ফলী ফলিন ইতিবৎ চূলী চূলিন ইতি ঋষের্নামদ্বয়মিতি রামানুজঃ। ঊর্দ্ধরেতা অস্খলিতরেতাঃ। গোঃ রাঃ।

৩৭। টিপ্পনী। ঊর্ণায়ুদুহিতেত্যত্র উর্ম্মিলাতনয়েতি পাশ্চাত্ত্যরামায়ণে (১।৩৩।১২)। রামায়ণমঞ্জর্য্যাঞ্চ সোমদা ঊর্ণায়ুদুহিতৈব (১।১৯।৯৮)।

৩৮। টিপ্পনী। পরিচচার পর্য্যপূজয়ৎ। ভাবিতাত্মনো বিশুদ্ধচিত্তবৃত্তেঃ।

৩৯। টিপ্পনী। মহতঃ কালস্য অপগম ইতি শেষঃ।

রাম, সেই সময় দুশ্চর তপশ্চর্য্যারত সেই ব্রহ্মচারীকে ঊর্ণায়ুকন্যা সোমদা নামক গন্ধর্ব্বী কঠোর নিয়ম প্রতিপালনপূর্ব্বক সম্যক্‌ভাবে পরিচর্য্যা করিতেন। রাম, পূতাত্মা সেই মহর্ষি হইতে পুত্রলাভার্থিনী সেই গন্ধর্ব্বী সংযতা হইয়া [তাঁহারই] শুশ্রূষায় রত থাকিতেন। বহুকাল গত হইলে তিনি (মুনি) পরিতুষ্ট হইয়া গন্ধর্ব্বীকে বলিলেন—ভদ্রে; আমি পরিতুষ্ট হইয়াছি। বল আমি তোমার কি [কার্য্য] করিব ॥ ৩৭-৩৯ ॥

তখন মুনিকে পরিতুষ্ট দেখিয়া গন্ধর্ব্বী কৃতাঞ্জলি হইয়া মধুরাক্ষর-

১। চ—'উল্লাপ-'। ২। ক-ছ—'গতো'। ৩। ক-জ—'জ্ঞাত্বা'। ৪। ঘ—'ব্রহ্মশ্রিয়া যুতম্' ৫। গ-ঙ-চ-ছ-ঝ—'-ন্বিতম্'।

স্বয়ঞ্চ বরয়ে ত্বাহং ভর্ত্তারমপরিগ্রহা।[১]
অনন্যপূর্ব্বাং ভজ মাং যাচমানাং দৃঢ়ব্রত ॥ ৪২ ॥[২]
তস্যৈ প্রসন্নো বিপ্রর্ষির্দ্দদৌ পুত্রং যথেপ্সিতম্।[৩]
ব্রহ্মদত্ত ইতি খ্যাতঃ সোঽভবচ্চূলিনঃ সুতঃ ॥ ৪৩ ॥[৪]
ব্রহ্মদত্তঃ স রাজর্ষিঃ পুরীমধ্যাবসত্তদা।[৫][৬]
কাম্পিল্যাং নাম কাকুৎস্থ দেবরাজসমদ্যুতিঃ ॥ ৪৪ ॥[৭]
তং শ্রুত্বা পরয়া লক্ষ্ম্যা কুশনাভোঽন্বিতং নৃপম্।
ব্রহ্মদত্তায় তাঃ কন্যাঃ প্রদাতুমুপচক্রমে ॥ ৪৫ ॥

৪০-৪১। টিপ্পনী। আত্মহিতম্ আত্মহিতকরম্। ব্রাহ্ম্যা লক্ষ্ম্যা ব্রহ্মবর্চসেন ইতি রামানুজগোবিন্দরাজৌ। ব্রহ্মসম্পত্ত্যেতি শিরোমণিঃ। ব্রাহ্ম্যা শ্রিয়া ব্রহ্মতেজসা বৃতং সমন্বিতম্।

৪২। টিপ্পনী। অপরিগ্রহা কেনাপি ন পরিগৃহীতপূর্ব্বা। অনন্যপূর্ব্বাং পুরুষান্তর-সংসর্গরহিতাম্।

সমন্বিত আত্মহিতকর [এই] বাক্য বলিলেন—[হে মহর্ষে], আপনি যেরূপ অনুত্তম এই ব্রহ্মতেজে দীপ্তি পাইতেছেন, ঐরূপ ব্রহ্মতেজোযুক্ত একটী পুত্র আপনা হইতে কামনা করি। আমি অবিবাহিতা, আমি স্বয়ং আপনাকে পতিত্বে বরণ করিতেছি। হে দৃঢ়ব্রত, আমি অনন্যপূর্ব্বা, আমি প্রার্থিনী, আমাকে গ্রহণ করুন। [অতঃপর] বিপ্রর্ষি [চূলী] তাঁহার প্রতি প্রসন্ন হইয়া তাঁহাকে যথাভিলষিত পুত্র প্রদান করিলেন। চূলীর সেই পুত্র ব্রহ্মদত্ত নামে খ্যাত হইয়াছিলেন ॥ ৪০-৪৩ ॥

হে কাকুৎস্থ, ইন্দ্রের ন্যায় তেজঃসম্পন্ন সেই রাজর্ষি ব্রহ্মদত্ত, তৎকালে কাম্পিল্যনামক নগরে বাস করিতেছিলেন ॥ ৪৪ ॥

সেই রাজর্ষি (ব্রহ্মদত্ত) মহাসমৃদ্ধিসম্পন্ন, ইহা শ্রবণ করিয়া রাজা

১। ঘ-ছ—'গ্রহম্'। ২। ঘ-ঙ—'ঘতব্রতাং,' ব—ঘতব্রত,' গ-চ—'ধৃতব্রতাম্'। ৩। ব—'ব্রহ্মর্ষি'। ৪। ক-খ-ঝ—'চুলিনঃ,' ঘ ঙ—'চ্ছূলিনঃ'। ৫। ঝ—'-পুত্রঃ'। ৬। গ-ঘ-ঙ-চ-ছ ব—'পুর-'। ৭। ক-ঝ—'কাম্পিল্যাং'।

